**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে আন-এ্যামপ্লয়-মেন্ট প্রবলেম সল্‌ভ করার জন্য যে সমস্ত ষ্টেপ নেওয়া হয়েছে তার নেচারটা কি ?

**শ্রীপ্রফুল্ল কুমার দাস** ঃ—বিভিন্ন রকমের প্রজেক্ট হাতে নেওয়া হয়েছে এগ্রিকালচার এবং কো-অপারেটিভ ইত্যাদির মাধ্যমে, তাছাড়া সরকারের অন্যান্য ডিপার্টমেন্টেও এ্যামপ্লয়মেন্ট অপর্চুনিটি বাড়ানোর চেষ্টা করা হচ্ছে ।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** ঃ—স্পেসিফিক কি কি ষ্টেপ নেওয়া হয়েছে ? নেচার অব দি মেজারটা কি ?

**শ্রীপ্রফুল্ল কুমার দাস** :—আমি তো আগেই বলেছি যে আমরা বিভিন্ন ডিপার্টমেন্টে যেমন ফরেষ্ট, এ্যাডুকেশান, ইণ্ডাষ্ট্রীজ, কো-অপারেটিভ প্রভৃতি ডিপার্টমেন্টের মধ্যে এ্যামপ্লয়মেন্ট অপর্চুনিটি বাড়াবার চেষ্টা করছি ।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—আমি কোন কোন ডিপার্টমেন্টে মোট কতজনকে এ্যাব-জর্ভ করার জন্য কি কি ষ্টেপ নেওয়া হচ্ছে, সেটাই জানতে চাইছি ।

**কুমার দাস** : —আলাদা করে প্রশ্ন করলে, আমরা তার উত্তর দেব ।

**Mr. Speaker** :—There are five Unstarred Questions. The Ministers may lay on the Table of the House the reply of the Unstarred Questions and also Starred Questions which were not answered orally.

## CALLING ATTENTION

**Mr. Speaker** :—I have received Calling Attention Notice from Shri Abhiram Deb Barma on the subject of :—

'কৈলাশহর গোলকপুর চা বাগানে বে-আইনীভাবে লক্‌ আউট ঘোষণার ফলে উদ্ভূত পরিস্থিতি ।'

I have given consent to the Motion of Shri Abhiram Deb Barma to-day. I would request the Hon'ble Minister in-charge of the Department to make a statement. If the Hon'ble Minister is not in a position to make a statement to-day he will kindly give me a date when the Calling Attention Notice will be shown on the order paper for a statement.

**Shri S. L. Singh**, C. M. :—24th March.

**Mr. Speaker** :—On 24tn March, the Hon'ble Chief Minister will make a statement on the Calling Attention Notice.

**Shri Tarit mhoan Das Gupta** :—Summon of the Assembly ব্যাপারে observation আমি প্রেস করতে চাই—if you please allow me before other business is taken up i. e. in Zero hour.

**Mr. Speaker** :—No, it is not Zero hour.

**Shri Tarit Mohan Das Gupta** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান আওয়ার শেষ হওয়ার পর আর একটা বিজনেস আরম্ভ হওয়ার আগে কেউ যদি কোন বিষয়বস্তুর উপর আলোচনা রাখতে চায় তাহলে রাখতে পারে, এটাকে জিরো আওয়ার বলে ট্রীট করা হয়, এটা হচ্ছে পার্লামেন্টারী কনভেনশন। আপনি যদি আমাকে না বলতে দেন সেটা হচ্ছে আলাদা কথা।

**Mr. Speaker** :—মাননীয় সদস্য, আপনি অনুগ্রহ করে আমার চেম্বারে এই বিষয়ে আলোচনা করবেন।

**Shri Tarit Mohan Das Gupta** :—Thank you.

## INTIMATION REGARDING PRESIDENT'S ASSENT TO THE BILL.

**Mr. Speaker** :—The Appropriation (No. 5) Bill, 1970 (Bill No. 10 of 1970), received the Assent of the President on the 12th November, 1970. This is for information of all Members.

## PRESENTATION OF THE REPORTS OF THE COMMITTEES.

**Mr. Speaker** :—Next item in the List of Business is the presentation of the Reports of the Committees.

### RULES COMMITTEE.

**Mr. Speaker** :— I would call on Shri Monoranjan Nath, Dy. Speaker as authorised by me to proceed to present before the House the EIGHTH REPORT OF THE RULES COMMITTEE.

**Shri Monoranjan Nath** :— Mr. Speaker Sir, I beg to present before the House the Eighth Report of the Rules Committee.

### COMMITTEE ON ESTIMATES.

**Mr. Speaker** :— I would call on Shri Monoranjan Nath, Chairman of the Committee on Estimates to proceed to present before the House the Seventh & Eighth Report of the Committee on Estimates.

**Shri Monoranjan Nath** :— Mr. Speaker Sir, I beg to present before the House the Seventh & Eighth Report of the Committee on Estimates.

## COMMITTEE ON PRIVILEGES.

**Mr. Speaker :—** I would call on Shri Monoranjan Nath, Chiarman of the Committee on Privileges to proceed to present before the House the Eleventh Report of the Committee on Privileges.

**Shri Monoranjan Nath :—** Mr. Speaker Sir, I beg to present before the House the Eleventh Report of the Committee on Privileges.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :—** মিঃ স্পীকার স্যার, প্রিভিলেজ কমিটির রিপোর্টের উপর কোন এ্যামেণ্ডমেণ্ট আনতে হলে সেটা কখন আনতে হবে সেটার টাইম বলে দেবেন কি ?

**Mr. Speaker :—** Do you want to discuss on this Report ?

**Shri P. R. Das Gupta :—** I want to discuss, I want to bring amendment, if I am not satisfied with the report.

**Mr. Speaker :—** I would like to draw the attention of the Hon'ble Member to page 63, Rule 253 of Rules of Procedure and Conduct of Business in the Tripura Legislative Assembly.

Members are requested to collect their copies of the Report from the Notice Office.

## PRESENTATION OF THE REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE.

**Mr. Speaker :—** I announce the Report of the Business Advisory Committee setting the business of the House upto 13th April, 1971.

I call on Shri Monoranjan Nath designated by me to move the motion that this House agrees with the allocation of time proposed by the Committee.

**Shri Monoranjan Nath :—** Mr. Speaker Sir, I beg to move that this House agrees with the allocation of time proposed by the Committee.

**Mr. Speaker :—** The question before the House is the motion moved by Shri Monoranjan Nath that this House agrees with the allocation of time proposed by the Committee.

The motion was put to vote and passed.

## GOVERNMENT BUSINESS ( LEGISLATION ).

### Introduction of the West Bengal Security ( Tripura Re-enacting ) Amendment Bill, 1971 ( Tripura Bill No. 4 of 1971 ).

**Mr. Speaker** :— Next item in the List of Business, the West Bengal Security ( Tripura Re-enacting ) Amendment Bill, 1971 ( Tripura Bill No. 4 of 1971 ) is to be introduced in the House. I shall request the Hon'ble Chief Minister to move his motion for leave to introduce the Bill.

**Chief Minister ( S. L. Singh )** :— Hon'ble Speaker Sir, I beg to move for leave to introduce the West Bengal Security ( Tripura Re-enacting ) Amendment Bill, 1971 ( Tripura Bill No. 4 of 1971 ).

**Mr. Speaker** :— Now the question before the House is the Motion moved by the Hon'ble Chief Minister for leave to introduce the West Bengal Security ( Tripura Re-enacting ) Amendment Bill, 1971 ( Tripura Bill No. 4 of 1971 ) be granted.

The motion was put to vote and passed.

**Mr. Speaker** :— The leave to introduce the Bill is granted.

( Secretary read the title of the bill ).

**Mr. Speaker** :— I shall call on Hon'ble Chief Minister to move his motion to introduce the West Bengal Security ( Tripura Re-enacting ) Amendment Bill, 1971 ( Tripura Bill No. 4 of 1971 ).

**Chief Minister** :— Hon'ble Speaker Sir. I beg to introduce the West Bengal Security ( Tripura Re-Enacting ) Amendment Bill, 1971 ( Tripura Bill No. 4 of 1971 ).

**Mr. Speaker** :— The question before the House is the Motion moved by the Hon'ble Chief Minister that the West Bengal Security ( Tripura Re-enacting ) Amendment Bill, 1971 ( Tripura Bill No. 4 of 1971 ) be introduced.

The motion was put to vote and passed.

**Mr. Speaker** :— The Bill is introduced.

Members are requested to collect their copies of the Bill from the Notice Office.

The House stands adjourned till 11 A. M. on Wednesday, the 17th March, 1971.

## Papers laid on the Table

## Appendix 'A'

**Starred Question No. 2 by Shri Bidya Ch. Deb Barma.**

প্রশ্ন

১। মেডিকেল ডিপার্টমেণ্টের অধীনে বা হেপাজতে বর্ত্তমানে কয়খানা মোটর গাড়ী আছে তাহার বিবরণ ও সংখ্যা।

২। ঐ গাড়ীর মধ্যে কয়খানা Ambulance হিসাবে ব্যবহৃত হয় তাহার মহকুমা ভিত্তিক হিসাব ;

৩। ঐ Ambulance এর মধ্যে কয়খানা সচল এবং কয়খানা অচল ;

৪। Ambulance Car বাড়ানোর জন্য কি ব্যবস্থা করা হইয়াছে ?

উত্তর

১। মোট ৪৮ খানা। জীপ/ট্রাক/ভেন—৩৫ খানা এবং Ambulance ১৩ খানা।

২। ১৩ খানা —সদর ১১ খানা, ধর্ম্মনগর—১ খানা এবং উদয়পুর—১ খানা।

৩। সচল—৭ খানা, অচল—৬ খানা।

৪। ১৯৭০-৭১ সালে ৪ খানা Ambulance খরিদ করা হইতেছে এবং ১৯৭১-৭২ সনে ৩ খানা Ambulance খরিদ করার প্রস্তাব করা হইতেছে।

**Starred Question 3 by Sri Bidya Ch. Deb Barma.**

প্রশ্ন

১। আগরতলা G. B. Hospital এ বর্ত্তমানে bed সংখ্যা কত এবং গত ৩০শে নভেম্বর তারিখে কতজন রোগী in-door patient হিসাবে ছিলেন।

২। যদি bed এর তুলনায় ঐ তারিখে in-door patient বেশী থাকে তবে তাহাদের জন্য প্রয়োজনীয় বিছানা পত্রের ব্যবস্থা করা হইয়াছে কিনা ;

৩। যদি না করা হইয়া থাকে তাহার কারণ ?

উত্তর

১। ২৫০ শয্যা ৪৯৩ জন রোগী।

২। বালিশ এবং কম্বল দেওয়া হয়।

৩। প্রশ্ন উঠেনা।

**Starred Question No, 12 by Shri Bidya Ch. Deb Barma.**

প্রশ্ন

১। ১৯৬৯-৭০ সালে আগরতলা জি, বি, হসপিটালের সার্জিক্যাল ডিপার্টমেণ্টে কতজন রোগী অপারেশনের পর মারা গিয়াছেন, তার সংখ্যা।

প্রশ্ন

২। ঐ সংখ্যা ১৯৬৮-৬৯ এর সংখ্যা হইতে বেশী হইয়া থাকিলে তাহার কারণ ?

৩। ইহা কি সত্য যে ব্লাড ব্যাংকে রক্ত না থাকায় মৃত্যুর সংখ্যা বাড়িতেছে ?

৪। যদি সত্য হয় ব্লাড ব্যাংকে রক্ত সংগ্রহের কি ব্যবস্থা হইতেছে ?

উত্তর

প্রয়োজনীয় তথ্য সংগ্রহ সাপেক্ষ।

**Starred Question No. 37 by Kshitish Ch. Das.**

প্রশ্ন

ক) কমলপুর মহকুমায় মরাছড়াতে ১৯৭০-৭১ইং সনে কোন ডিসপেনসারী স্থাপিত হইবে কি ?

খ) কমলপুরের মানিকভাণ্ডারে হোমিওপ্যাথিক চিকিৎসালয় স্থাপনের প্রস্তাব T. T. Cর সময় হইতে আছে ইহা কি সত্য কিনা ;

গ) সত্য হইয়া থাকিলে ঐস্থানে উহা স্থাপিত না হওয়ার কারণ কি ?

উত্তর

ক) মরাছড়াতে একটি Medical Unit আছে ;

খ) না।

গ) প্রশ্ন উঠে না।

**Starred Question No. 43 by Shri Kshitish Ch. Das.**

ক) ত্রিপুরার জালো, মালো, মল্লবর্ম্মণ, শব্দকর, বাদ্যকর ও ঢোলী ইত্যাদি সম্প্রদায়গুলি তপশীলভুক্ত জাতি হিসাবে স্বীকৃতি পাইয়াছে কিনা ?

উত্তর

ক) না।

**Starred Question No. 46 by Sri Kshitish Ch. Das.**

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ক) ইহা কি সত্য যে আগরতলাস্থিত কেন্দ্রীয় কারাগারের অভ্যন্তরে একটি ছাপাখানা আছে ? | হাঁ |
| খ) যদি থাকে, তবে ঐ ছাপাখানা খোলা বাবত এ পর্য্যন্ত কতটাকা ব্যয় হইয়াছে ? তাহার পরিমাণ। | ১৯৭১ইং সনের জানুয়ারী মাস পর্য্যন্ত মং ৪২,৯১৫। |
| গ) ঐ ছাপাখানায় কি কি কার্য্য সম্পন্ন হয় ? | ছাপার কাজ হয়। |
| ঘ) জনসাধারণ ঐ ছাপাখানায় Private press গুলির মত মজুরীর বিনিময়ে ছাপার কাজ করার সুযোগ পায় কি ? | হাঁ। |

# PAPERS LAID ON THE TABLE

## Appendix—'B'

**Unstarred Question : 597.**

**By—Shri Bidya Chandra Deb Barma.**

প্রশ্ন

১) সদরে সিমনাছড়া এবং ব্রহ্মকুণ্ড চা বাগান কাহার পরিচালনাধীন আছে তাহার নাম ও ঠিকানা ?

২) এই দুইটি বাগান পরিচালনার দায়িত্ব কেহ গ্রহণ না করায় শ্রমিকরা তাহাদের পাওনা হইতে বঞ্চিত হইতেছেন ইহা কি সত্য ; এবং

৩) যদি সত্য হয়, পরিচালকের বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ?

উত্তর

১) যেহেতু সীমনাছড়া ও ব্রহ্মকুণ্ড চা বাগানের স্বত্বাধিকারী "মডার্ন টি কোঃ লিঃ" লিকুইডেশনে গিয়াছে ঐ বাগানগুলি কলিকাতা হাই কোর্টের নির্দেশ অনুযায়ী সরকারী লিকুইডেটারের তত্ত্বাবধানে রহিয়াছে । সরকারী লিকুইডেটারের নাম ও ঠিকানা জানা নাই ।

২) সত্য ।

৩। যেহেতু পরিচালকের নাম ও ঠিকানা জানা নাই সেহেতু কোন রকম ব্যবস্থা বর্ত্তমানে নেওয়া যাইতেছে না ।

**Unstarred Question No. 598.**

**By—Shri Bidya Chandra Deb Barma.**

প্রশ্ন

১) বোনাস আইনের বিধান অনুসারে ত্রিপুরার কোন কোন চা বাগানের কর্ত্তৃপক্ষ আট মাসের বেশী বোনাস বকেয়া রাখিয়াছেন তাহাদের নাম ।

২) কোন কোন বাগান কর্ত্তৃপক্ষকে ত্রিপুরা সরকার বোনাস বকেয়া রাখার সময় বাড়াইয়া দিয়াছেন তাহাদের নাম এবং সময় বাড়াইয়া দেওয়ার কারণ ; এবং

৩) যাহারা বে-আইনীভাবে বোনাস বকেয়া রাখিয়াছেন, ত্রিপুরা সরকার তাহাদের কাহার বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ;

উত্তর

চা বাগানের নাম :—

১। (ক) মুক্তিছড়া চা বাগান।
(খ) রাংরুং চা বাগান।
(গ) সরোজিনী চা বাগান।
(ঘ) খোয়াই চা বাগান।
(ঙ) গারদটীলা চা বাগান।
(চ) দারংটিলা চা বাগান।
(ছ) শোভা চা বাগান।
(জ) হরেন্দ্রনগর চা বাগান।
(ঝ) দুর্গাবাড়ী চা বাগান।
(ঞ) বিনোদনী চা বাগান।
(ট) জগন্নাথপুর চা বাগান।
(ঠ) কল্যাণপুর চা বাগান।

—যে পর্য্যন্ত সংগ্রহ করা হইয়াছে।

আরও সংবাদ সংগ্রহ করা হইতেছে।

২) কাহাকেও সময় বাড়াইয়া দেওয়া হয় নাই।

৩) মামলা দায়ের করা হইয়াছে এবং ১৯৩৬ ইং সনের পেমেন্ট অব ওয়েজেস আইনের আওতায় বকেয়া আদায়ের জন্য আইনানুগ ব্যবস্থা গৃহীত হইয়াছে।

**Unstarred Question No. 599.**
**By—Bidya Chandra Deb Barma.**

প্রশ্ন

১) ১৯৬৮ সাল হইতে ১৯৭০ এর ৩১শে মার্চ পর্য্যন্ত ত্রিপুরার কোন কোন চা বাগানে স্থায়ী এবং অস্থায়ী শ্রমিক ছাঁটাই হইয়াছেন, তাহাদের বাগান ভিত্তিক হিসাব;

২) এই শ্রমিক ছাঁটাইএর কারণ কি?

উত্তর

১) স্থায়ী এবং অস্থায়ী শ্রমিকের ছাঁটাইএর কোন সংবাদ পাওয়া যায় নাই।

২) প্রশ্ন উঠে না।

**Unstarred Question No. 19.**
**By—Shri Abhiram Deb Barma.**

প্রশ্ন

১) Tripura Motor Transport Workers Rules, 1962 অনুসারে ত্রিপুরার কোথায় কোথায় (1) Canteen (2) Rest Room তৈরী হইয়াছে তাহার বিবরণ।

২) যদি তৈরী না হয়ে থাকে তাহার কারণ;

৩) শ্রমিকরা বিনা পয়সায় Uniform ও Medical facilities পান কিনা;

৪) না পেলে তার কারণ; এবং

৫) ঐ সকল ব্যবস্থা চালু করার জন্য শ্রমদপ্তর গত পাঁচ বছরে কি কাজ করেছেন?

উত্তর

১) নাই।

২) যে সকল নিয়মাবলীতে ঐ সকল সুবিধার বিধান আছে ঐগুলি চালু করা হয় নাই।

৩) বিনামূল্যে পোষাক দেওয়া হয় না এবং যে নিয়মের মধ্যে চিকিৎসা সংক্রান্ত সুবিধার বিধান আছে, সে নিয়ম চালু করা হয় নাই।

৪+৫) শ্রমিকগণকে বিনামূল্যে পোষাক দেওয়ার জন্য মোটর পরিবহন সংস্থার মালিকগণকে উদ্বুদ্ধ করা হইতেছে।

## UN STARRED QUESTION NO. 32.
## BY Shri Abhiram Deb Barma M. L. A.

প্রশ্ন—

১। চা শ্রমিকদের সাধারণ ধর্মঘটকে কেন্দ্র করিয়া গত ৬ মাসে যে সকল শ্রমিক, ছাত্র ও ইউনিয়ন কর্মীর উপর মামলা দায়ের করা হইয়াছে তাহাদের নাম ;

২। চা শ্রমিক ধর্মঘট শেষ হওয়ার ফলে ত্রিপুরা সরকার ঐ সকল মামলা তুলিয়া লওয়ার কথা বিবেচনা করিবেন কি ;

উত্তর—

১। নাম নীচে দেওয়া হইল—

(ক) গুরুচরণ লোহার হাফলং টি, ই
(খ) গুরুচরণ রবিদাস ,, ,,
(গ) চানটা মনি লোহার ,, ,,
(ঘ) রূপতি টানটি ,, ,,
(ঙ) পুরু টানটি ,, ,,
(চ) রামপ্রসাদ টানটি ,, ,,
(ছ) রামহর্ষ ,, ,,
(জ) পরদেশী টানটি ,, ,,
(ঝ) বীর সিং ,, ,,
(ঞ) বিজয় সিং ,, ,,
(ট) হীরেন্দ্রজিৎ রাজকুমার দেওয়ান পাশা
(ঠ) ধীরেন্দ্র জিৎ রাজকুমার ,, ,,

২। যেহেতু তাহারা ভারতীয় দণ্ডবিধির বিভিন্ন ধারায় মারপিট, দাঙ্গাহাঙ্গামা কর্তব্যরত সরকারী কর্মচারীদের আইনানুগ কার্যে বাধা দান ইত্যাদি অভিযোগে অভিযুক্ত হইয়াছে এবং ধর্মঘট করার জন্য তাহাদিগকে অভিযুক্ত করা হয় নাই, অতএব সাধারণ আইন অনুযায়ী তাহাদের বিরুদ্ধে যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করা হইবে। এই অবস্থায় তাহাদের বিরুদ্ধে মামলা প্রত্যাহার করার প্রশ্ন উঠে না।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE GOVERNMENT OF UNION TERRITORIES ACT, 1963.

17th March, 1971.

The House met in the Assembly Chamber, Agartala at 11 A. M. on Wednesday, the 17th March, 1971.

## PRESENT

Shri Manindra Lal Bhowmik, Speaker in the Chair, the Chief Minister, 3 Ministers, the Deputy Speaker, Dy. Minister and 23 Members.

## QUESTIONS

**Mr. Speaker** :—To-day in the List of Business are the following Questions to be answered by the Ministers concerned. Starred Questions. Shri Jatindra Kumar Majumder.

**Shri Jatindra Kumar Majumder** :—Question No. 637.

**Shri Krishnadas Bhattacharjee** : — Hon'ble Speaker, Sir, Question No. 637.

## QUESTION

১। ১৯৬৭-৬৮, ৬৮-৬৯ এবং ৬৯-৭০ সনে কতজন সরকারী কর্মচারী Children allowance এবং ঘরভাড়ার টাকা পেয়েছেন ?

২। ঐ বাবত কত অর্থ ব্যয় হয়েছে ?

## ANSWER

১। Children allowance এবং ঘরভাড়া বাবত প্রদত্ত সরকারী কর্মচারী ও টাকার পরিমাণ নিম্নে দেওয়া গেল :—

| সন | কর্ম্মচারীর সংখ্যা | টাকা |
|---|---|---|
| ১৯৬৭-৬৮ | ৯২০ | ২,৬২,৭৮৬·২৩ |
| ১৯৬৮-৬৯ | ১০৮৭ | ২,৯৪,২২২·৬৭ |
| ১৯৬৯-৭০ | ২৮০৪ | ৭,৭৫,০৩৫·১৭ |
| | ৪৮১১ | ১৩,৩২,০৮৮·০৭ |
| | ঘরভাড়া বাবত | |
| ১৯৬৭-৬৮ | ১২৩৮৩ | ১৭,০৩,২১৬·২৪ |
| ১৯৬৮-৬৯ | ১৩৭৭৩ | ১৮,৬৩,৭৬৫·৭১ |
| ১৯৬৯-৭০ | ১৫৮৮৯ | ২৫,৫৯,১৬০·৩১ |
| | ৪২,০৪৫ | ৬১,২৬,১৪২·২৬ |

২। ব্যয়িত টাকার পরিমাণ ৩নং প্রশ্নের উত্তরে প্রদর্শিত হইল

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—কোন্ কোন্ ক্রাইটেরিয়ার উপর নির্ভর করে এই চিলড্রেন্স এ্যালাউন্স দেওয়া হয় ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—সরকারী নিয়মানুযায়ী দেওয়া হয়।

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে সরকারী কর্ম্মচারী হলেই কি এই চিলড্রেন্স এ্যালউন্স পাওয়া যায় ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আইনের আওতায় যারা পড়েন তারাই পান। আইনটা দেখে নেবেন।

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—যে সমস্ত সরকারী কর্ম্মচারী আগরতলার বাসিন্দা হয়ে আগরতলায় চাকরী করছেন তারাও কি এই চিলড্রেন্স্ অ্যালাউনস্ ড্র করছেন ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আগরতলার বাইরেও চিলড্রেন্স অ্যালাউন্স ড্র করেন।

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—আমার প্রশ্ন হচ্ছে একজন সরকারী কর্ম্মচারী আগরতলায় থাকে এবং তার ছেলে আগরতলায় পড়ে। তাকেও কি চিলড্রেন্স অ্যালাউন্স দেওয়া হয় ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আমি প্রশ্নটা ঠিক বুঝতে পারলাম না।

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—ইহা কি ঠিক যে পাঁচ মাইলের ভিতরে যদি কোন সরকারী কর্ম্মচারীর ছেলে পড়ে তাহলে সেই সরকারী কর্ম্মচারীর ছেলেমেয়েকেও কি চিলড্রেন্স এডুকেশান অ্যালাউন্স দেওয়া হয় ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—পাঁচ মাইলের ভিতরে পড়লে পায় কিনা তা জানি না।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি সরকারী কর্ম্মচারী যেখানে চাকরী করছে তার কত মাইলের মধ্যে তার ছেলেমেয়ে পড়লে তাকে চিলড্রেন্স্ এডুকেশন অ্যালাউন্স্ দেওয়া হয় ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি হাউস রেন্টের বেলায় কত মাইলের মধ্যে চাকুরী করলে হাউস রেন্ট অ্যালাউন্স দেওয়া হয় ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—এটা মাইলের প্রশ্ন নয়। হাউস রেন্ট অ্যালাউন্স পেতে যারা এন্‌টাইটেল্ তারাই পান। রেট আছে, সেই রেটে পান।

**শ্রীযতীন্দ্রকুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি ইহা তদন্ত করতে রাজী আছেন যে নিজের বাড়ীতে থেকেও অনেকেই চিলড্রেন্স অ্যালাউন্স এবং হাউস রেন্ট অ্যালাউন্স ড্র করছেন, এটা তদন্ত করে সত্যি কিনা সেটা জানতে রাজী আছেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—স্পেসিফিক কোন কেস্ দিলে নিশ্চয়ই তদন্ত করে দেখব।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন কোন্ কোন্ কেটাগরীর কর্ম্মচারীদের এই চিলড্রেন্‌স্ অ্যালাউন্‌স দেওয়া হয় ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আইনে যে কেটাগরীর পাওয়ার কথা তাদেরই দেওয়া হয়।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—আইনটা বলুন না।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার মহোদয়, তিনি বলছেন আইনটা দেখে নিতে। তিনি যদি আইনটা না জানেন তা হলে বলতে পারেন 'আই ডিমাণ্ড নোটিশ'। মাননীয় সদস্যরা আইন জানেন না। তাই তারা আইনটা জানতে চান। তিনি যদি না জানেন তা হলে তিনি নোটিশ চাইবেন। কিন্তু তিনি বলছেন আইনটা দেখে নিতে। মন্ত্রী মহোদয়ের এই কথাটা অবজেকশনেবল বলে আমি মনে করি।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় স্পীকার, স্যার, তিনি বলছেন আইনটা কি ? আইনের মধ্যে অনেক ক্লজ এবং রুলস্ রয়েছে যেগুলি সব সময়ে মনে রাখা সম্ভব নয়।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :—তা হলে আপনি সেটাই বলবেন যে আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—তিনি যদি আইন জানতে চান তা হলে আইন বই দিতে পারি। তিনি দেখতে পারেন।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, আন্‌সার শুড বি ক্লিয়ার। যে প্রশ্ন করা হয় তার কেটাগরিক্যাল উত্তর দেওয়া হোক।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আমি বললাম যে তিনি যদি আইন বই দেখতে চান তা হলে আমি বই দিব।

**Shri Aghore Deb Barma** :—Speaker Sir, answer should be categorical.

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—স্যার, আমি তো বলেছি যে তিনি যদি আইনের বই দেখতে চান, তা হলে আমি সেটা দিয়ে দেব।

**Mr. Speaker** :—Shri Abhiram Deb Barma.

**Shri Abhiram Deb Barma** :—Starred Question No. 23.

**Shri Krishnadas Bhattacharjee** :—Starred Question No. 23 Sir.

## QUESTION

১। গত নভেম্বর ও ডিসেম্বর মাসে (১৯৭০) ত্রিপুরার কয়টি শিক্ষা প্রতিষ্ঠানে অগ্নি সংযোগ করা হয় এবং সেই সকল শিক্ষা প্রতিষ্ঠানের নাম কি ;

২। মোট ক্ষতির পরিমাণ কত এবং

৩। ঐ সকল শিক্ষা প্রতিষ্ঠান রক্ষা করার জন্য সরকার থেকে কি কি ব্যবস্থা অবলম্বন করা হইয়াছিল ?

ANSWER

১। ৩৭টি শিক্ষা প্রতিষ্ঠানে। প্রতিষ্ঠানগুলির তালিকা সংগে দেওয়া হইল।

২। প্রায় ৫,৫৮,৮৬০.০০ টাকা।

৩। সিনিয়র বেসিক ও জুনিয়র বেসিক স্কুলগুলি ছাড়া অন্যান্য প্রতিষ্ঠানে রাত্রিতে পাহারার ব্যবস্থা ছিল।

STATEMENT GIVING INFORMATION IN RESPECT OF ASSEMBLY STARRED QUESTION NO. 23.

1. B. K. Girls' H. S. School.
2. U. K. Academy.
3. N. C. Institution.
4. Kamalpur H. S. School.
5. Nabagram H. S. School.
6. Bagafa Ashram H S. School.
7. Abhoynagar H.S. School.
8. Bishramganj H.S. School.
9. Chebri H. S. School.
10. Manu H. S. School.
11. Arundhutinagar H' S. School.
12. Pallimangal H. S. School.
13. Charilam H. S. School.
14. Ishanpur High School.
15. Nidaya High School.
16. Taltala High School.
17. Pragati Vidya Bhavan.
18. Prachya Bharati H. S. School.
19. Bishalgarh H. S. School.
20. Jalaibari H. S. School.
21. Fatikray H. S. School.
22. Ram Thakur Pathsala H. S. School for Boys.
23. M. B. B. College.
24. Belonia College.
25. Salgarah S. B. School.
26. Gokulpur Colony S. B. School.
27. Purba Radhakishorepur S. B. School.
28. Tulamura S. B. School.
29. Barabhaiya S. B. School.
30. Manu J. B. School.
31. Kamrangatali S. B. School.
32. South Belonia J. B. School.
33. Mashauli S. B. School.
34. Sepayjala Jr. High School.
35. Jirania S. B. School.
36. Bhati Abhoynagar S. B. School.
37. Arundhutinagar J. B. School.

**শ্রীঅভিরাম দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই সমস্ত অগ্নি সংযোগ কাদের দ্বারা হয়েছিল?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—সমাজ বিরোধীদের দ্বারা।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—এইসব অগ্নি সংযোগের ব্যাপারে কতজনকে গ্রেপ্তার করা হয়েছে, মাননীয় মন্ত্রীমহোদয় বলতে পারেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আই ওয়ান্ট নোটিশ।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, সিন্দাছড়া স্কুল যারা পুড়লো তাদেরকে ধরা হল, আর অন্যান্য স্কুলগুলির যারা পুড়লো তাদেরকে ধরা হল না, তার কারণ কি বলতে পারেন ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—যদি কোন স্কুল পোড়া যায়, তাহলে প্রথমতঃ সেটা স্কুল কর্ত্তৃপক্ষ স্থানীয় পুলিশকে জানায় এবং সেই জন্য পুলিশের যে সব ব্যবস্থা আছে, সেই অনুসারেই তারা প্রয়োজন মত ব্যবস্থা গ্রহণ করে।

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :—কোন্ কোন্ স্কুলের কি পরিমাণ ক্ষতি হয়েছে এবং সরকার থেকে সেই সব স্কুলকে কি পরিমাণ ক্ষতিপূরণ দিয়েছেন, মাননীয় মন্ত্রী মহোদয় দয়া করে জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—কোন্ কোন্ স্কুলের কি পরিমাণ ক্ষতি হয়েছে এখন সেটা দেখা হচ্ছে। সরকার কি পরিমাণ ক্ষতিপূরণ দিতে পারবেন তা এখনও ঠিক হয়নি।

**শ্রীযতীন্দ্রকুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই রকমের ক্ষতি যাতে আর না হয়, সেজন্য সরকার থেকে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে জানাবেন কি ?

**শ্রীযতীন্দ্র কুমার মমদার** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে ৫,৫৮,৮৬০ টাকা স্কুলগুলি পোড়া যাওয়ার ফলে জনসাধারণের ক্ষতি হয়েছে, এই রকম ক্ষতি যাতে আর ভবিষ্যতে না হয়, সেজন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—সরকার সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করছেন।

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে স্কুল পোড়ানোর ঘটনাগুলির কথা বলেন সেটা কোন্ পিড়িয়ড থেকে আরম্ভ করে কোন্ কোন্ স্কুল কোন্ কোন্ দিনে পোড়ানো হয়েছে, সে সব দিনগুলি আমাদের জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় এই সব স্কুল পোড়ানোর পিছনে কি কি কারণ আছে, সেগুলি অনুসন্ধান করে দেখেছেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—সাধারণতঃ পরীক্ষার পূর্ব্ব মুহূর্ত্তে এগুলি পোড়ানো হয়েছে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—স্যার, এটা তো কোন কারণ হল না—সাধারণতঃ পরীক্ষার পূর্ব্ব মুহূর্ত্তে এগুলি হয়েছে এটা কি কোন রিপ্লাই হল ? কারণটা যে কি সরকার তো সেটা নিশ্চয় অনুসন্ধান করেছেন—এত লক্ষ লক্ষ টাকার ক্ষতি হল সরকার থেকে কি এর কোন ইন্‌কোয়েরী করা হবে না, এর কারণ কি খুঁজে বের করা হবে না ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—কারণ হল, ধ্বংসাত্মক কার্য্যকলাপের মনোবৃত্তি।

**শ্রীতড়িতমোহন দাসগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, আমরা যে উত্তরগুলি পাচ্ছি তা অত্যন্ত অস্পষ্ট। আজকে যদি দেখা যায় যে একটা পিরিয়ডের মধ্যে এগুলি হচ্ছে, যদি কারণটা কিছু না পাওয়া যায়, কি পরিমাণ ক্ষতি হচ্ছে এটা তো এই প্রশ্নের সংগে রিলেটেড এবং এতগুলি স্কুল ধ্বংস করা হয়েছে এখনও বলা হচ্ছে যে ইনকোয়েরী হবে। অন্তত পোড়ার সংগে সংগে কি পরিমাণ আর্থিক ক্ষতি হয়েছে সেটা যদি আমরা সংগে সংগে না পাই তাহলে কি আমদের ধারণা করতে হবে যে সরকার এইসব প্রশ্নগুলির যে উত্তর দিচ্ছেন সেটা অত্যন্ত চিন্তা ভাবনা না করে দিচ্ছেন।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—স্যার, এখানে কোয়েশ্চানের মধ্যে মোট ক্ষতির পরিমাণ চাওয়া হয়েছে এবং আমরাও তাই দিয়েছি।

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :—আমরা তো এখন আলাদা আলাদা ভাবে চাইছি।

**মিঃ স্পীকার** :—মাননীয় মন্ত্রী মহোদয়, উনি যে আলাদা আলাদা ভাবে ক্ষতির পরিমাণ চাইছেন, এটা কি দেওয়া সম্ভব তাই আপনি বলুন?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—স্যার, আলাদা আলাদা ভাবে চাইলে, আই ডিমাণ্ড নোটিশ ফর দীস।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে এই সব স্কুলগুলি পোড়ানোর ব্যাপারে যাদেরকে ধরা হয়েছে, তারা কি আনন্দমার্গী?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—স্যার, আমি তো আগেই বলেছি যে সে আর এ্যান্টি এলিমেন্টস।

**শ্রী অভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে যারা এইসব ধ্বংসাত্মক কার্য্যকলাপের সংগে সংশ্লিষ্ট বলে বলেছেন তারা কোন ধরণের লোক?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—এটার উত্তর আমি আগেই দিয়েছি, স্যার।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এটা কি সত্য যে সীপাইজলা স্কুল যারা পুড়েছিল, তাদেরকে স্থানীয় জনসাধারণ ধরে দিয়েছিল, কিন্তু মাননীয় মুখ্য মন্ত্রীর হস্তক্ষেপের ফলে তাদেরকে গ্রেপ্তার করা হয়নি?

**শ্রীএস, এল, সিংহ** :—স্যার, ইহা সত্য নহে।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, ইহা কি সত্য যে খোয়াইর সিংগীছড়া স্কুল পোড়ানোর ব্যাপারে কয়েকজনকে গ্রেপ্তার করা হয়েছে?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, ইহা কি সত্য যে যাদেরকে ধরা হয়েছে তারা পুলিশের কাছে স্বীকারুক্তি করেছে যে তারা আনন্দমার্গী?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আই ডিমাণ্ড নোটিশ।

**Mr. Speaker** :—Shri Promode Rn. Dasgupta.

**Shri Promode Rn. Dasgupta** :- Starred Question No. 35.

**Shri Krishnadas Bhattacharjee** :—Starred Question No. 35, Sir.

**Starred Question No. 35.**
**By—Shri Promode Ranjan Dasgupta.**

QUESTION

1. Whether it is a fact that the teachers of both Higher and Primary Sections of Government aided Private Schools in Tripura have been given pension benefit with effect from 1-4-65 ;
2. Whether any proposal for extending the same benefit to the non-teaching staff of those Schools is under consideration of the Government ;
3. If not, the reasons therefor ?

ANSWER

1. Yes, Rules for giving pension benefit w. e. f. 1-4-65 have been framed by Government of India.
2. No.
3. Rules framed by Government of India do not provide such benefit to no-teaching staff.

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে টিচিং ষ্টাফকে যে পেনশান দেওয়া হয় প্রাইমারী স্কুলে, যাদের গ্রান্ট ইন এড যে দেওয়া হয়, তার পরিপ্রেক্ষিতে দেওয়া হচ্ছে কি না ? অর্থাৎ যেসব শিক্ষক গ্রান্ট ইন এড থেকে বেতন পাচ্ছে সেইসব শিক্ষকদের পেনশান বেনিফিট দেওয়া হচ্ছে এটা ঠিকতো ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—যে স্কুল গ্রান্ট ইন এড পায়, সেই স্কুলের শিক্ষকদের পেনসান বেনেফিট দেওয়া হচ্ছে।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—এই যে নন টীচিং ষ্টাফ আছে সেখানে, তারাওতো গ্রান্ট ইন এড থেকে বেতন পাচ্ছে, তাদের পেনশানের কথা চিন্তা করা হচ্ছে না কেন ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—রুলস এখান থেকে ফ্রেম হয়নি, সমস্ত ইউনিয়ন টেরীটোরীর জন্য গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া থেকে একটা রুল্স করে দিয়েছে এবং সেটা আমাদের এখানে চালু করেছি।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি আমাদের গভর্ণমেন্টকে কোন রেফারেন্স না করে যে রুলস করা হয়েছে, তার বিরুদ্ধে এডুকেশান ডিপার্টমেন্ট বা গভর্ণমেন্ট থেকে কোন প্রতিবাদ করা হয়েছে কি না ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—আমরা গভর্ণমেন্ট অব ইণ্ডিয়াকে লিখেছি ওয়েষ্ট বেঙ্গলের লাইনে রুলসকে মডিফাই করার জন্য।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত :**—আমার প্রশ্ন হচ্ছে উইদআউট কনসালটেশান যে রুলসটা ফ্রেম করা হল এবং চালু করা হল তারজন্য ত্রিপুরা গভর্ণমেন্ট প্রতিবাদ করেছেন কি না ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—হ্যাঁ, আমাদের সংগে আলোচনা হয়েছে।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত :**—কি আলোচনা হয়েছে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—আলোচনা হয়েছে যেহেতু এই টীচারসরা ওয়েষ্ট বেঙ্গলের মত পে-স্কেল পাচ্ছে, পেনসান ইত্যাদি পাচ্ছেন কাজেই এই রুলসটা ওয়েষ্ট বেঙ্গলের যে রুলস সেই লাইনে হওয়াই উচিত ছিল।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত :**—ওয়েষ্ট বেঙ্গল রুলসে কি নন-টীচিং ষ্টাফের জন্য পেনশান বেনিফিটের উল্লেখ আছে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—নন-টীচিং ষ্টাফ সম্পর্কে আমার মনে হয় আছে।

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :**—অন পয়েন্ট অব সাপ্লিমেন্টারী নন্ টীচিং ষ্টাফকে পেনশান দেওয়ার জন্য ত্রিপুরা সরকার কোন কথা চিন্তা করছেন কি না এবং উনার সঙ্গে আলোচনা হয়, তখন তাদের সম্পর্কে বক্তব্য রাখা হয়েছে কি না, যদি না হয়ে থাকে তাদের জন্য ভারত সরকারের কাছে ত্রিপুরা সরকার প্রস্তাব পাঠাবেন কি না ?

**শ্রীকৃষ্ণদাশ ভট্টাচার্য্য :**— এই রুলস চালু হওয়ার ব্যাপারে বিভিন্ন সংস্থা এ্যামেণ্ডমেন্ট এবং মডিফিকেশনের সাজেশন দেয় এবং সেটা এনডোর্স করে এবং রিকম্যাণ্ড করে আমরা গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার কাছে পাঠিয়েছি, তার মধ্যে নন-টিচিং স্টাফের কথাও ইনক্লুডেড ছিল।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**— ছিল, না আছে। নন-টীচিং স্টাফের পেনশানের সম্বন্ধে ত্রিপুরা সরকার কোন প্রস্তাব গিয়েছে কি না, যদি না গিয়ে থাকে যাবে কি না- এই দুইটির ক্যাটাগরিক্যালি উত্তর আমরা চাচ্ছি।

**শ্রীকৃষ্ণদাশ ভট্টাচার্য্য :**—আমরা অলরেডি রিকম্যাণ্ড করে পাঠিয়েছি সাথে সাথে। কিন্তু তার উত্তর এখনও পাই নাই।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :**— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ওয়েষ্ট বেঙ্গল'এ যে রুলস সেটা চালু করার যে রিকম্যাণ্ড করেছেন তাতে পেনশান বেনিফিট আছে কি না। কারণ আপনি বলেছেন নন-টীচিং স্টাফকে পেনশান বেনিফিট দেবার জন্য রিকম্যাণ্ড করেছেন,

তার সাথে সাথে আমাদের ওয়েষ্ট বেংগলের রুলস এ্যাপলাই করার জন্য বলেছেন, তাতে এই নন-টীচিং স্টাফের পেনশান বেনিফিট ইনক্লুড করার কথা আছে কি না ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :—** ওয়েষ্ট বেংগলের প্যাটানে এনডোর্স করার কথা বলেছি যদি সেখানে থাকে তাহলে থাকবে।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে কেটাগরিক্যালী বলুন তাদের পেনশানের জন্য রিকম্যাণ্ড করা হয়েছে বা করা হয়নি, বা শুধু ওয়েষ্ট বেংগলের বেসীসে করা হয়েছে।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখান থেকে যে সমস্ত টীচার সংস্থা বা স্কুল থেকে যে এ্যামেণ্ডমেন্টের সাজেশান পাওয়া গেছে গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়ার কাছে সেটা রিকম্যাণ্ড করে পাঠিয়েছি, তার মধ্যে নন-টীচিং স্টাফের পেনশান বেনিফিটের কথাও আছে, আমরা তাদের কপিটা হুবহু রিকম্যাণ্ড করে পাঠিয়েছি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :—** তিনি কেটাগরিক্যালী বলেছেন যে আমরা ওয়েষ্ট বেংগলের রুলস রিকম্যাণ্ড করেছি, আমরা জানতে চাই তার মধ্যে নন-টীচিং ষ্টাফের বেনিফিটের কথা আছে কি না ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :—** আই ডিম্যাণ্ড নোটিশ।

**মিঃ স্পীকার :—** শ্রীঘনশ্যাম দেওয়ান।

**শ্রীঘনশ্যাম দেওয়ান :—** কোয়েশচান নাম্বার ৫৫।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :—** কোয়েশচান নাম্বার ৫৫।

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে হামন্ন সিনিয়র বেসিক স্কুলের বোর্ডিং হাউসের জায়গা কতিপয় লোক জবর দখল করিয়া রাখিয়াছে যাহার ফলে বোর্ডিং হাউসের সিট বাড়াইতে বিঘ্নিত হইতেছে ; এবং

২। যদি তাহা সত্য হয়, সরকার অতি সত্বর ঐ সকল জবর দখলকারীদের উচ্ছেদ করিবার ব্যবস্থা গ্রহণ করিবেন কি ?

**উত্তর**

১। না।

২। প্রশ্ন উঠে না।

**মিঃ স্পীকার :—** শ্রীঘনশ্যাম দেওয়ান।

**শ্রীঘনশ্যাম দেওয়ান :—** কোয়েশচান নাম্বার ৫৬।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :—** কোয়েশচান নাম্বার ৫৬ স্যার।

প্রশ্ন

১। সেলেমা কলোনী জুনিয়র বেসিক স্কুলকে সিনিয়র বেসিক স্কুলে উন্নীত করিবার প্রস্তাব আছে কি; এবং

২। থাকিলে বর্ত্তমান আর্থিক সনে উন্নীত করা হইবে কি?

উত্তর

১। হ্যাঁ

২। এখনও স্থির হয় নাই।

**Mr. Speaker** :— Is any Member interested in the question asked by Shri Kshitish Ch. Das?

**Shri Jatindra Kr. Majumder** :— Question No. 48.

**Shri Krishnadas Bhattacharjee** :— Question No. 48 Sir.

প্রশ্ন

ক) বিগত কয়েক মাস পূর্বে কমলপুর হাইয়ার সেকেণ্ডারী স্কুলে যে ভয়াবহ অগ্নিকাণ্ড ঘটে গেল তাহাতে সরকারী হিসাব অনুযায়ী ক্ষতির পরিমান কত টাকা;

খ) ঐ অগ্নিকাণ্ডের পর ৩০।১।৭১ ইং পর্যান্ত ঐ ধ্বংস প্রাপ্ত স্কুল পরিদর্শন করার জন্য শিক্ষা বিভাগের কোন পদস্ত অফিসার কমলপুর আসিয়াছিলেন কিনা;

গ) ইহা কি সত্য যে ঐ অগ্নিকাণ্ডের পর অদ্য পর্য্যান্ত সেই স্কুলে ক্লাশ চলার কোন ব্যবস্থাই হয় নাই; এবং

ঘ) যদি সত্য হয়, তবে সরকার তাহা প্রতিকারের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করিবেন কি?

উত্তর

ক) প্রায় ৮৮,৪৬৭-০০ টাকা।

খ) না, তবে বিস্তারিত ঘটনা জানিবার জন্য ঐ স্কুলের প্রধান শিক্ষককে শিক্ষা দপ্তরে ডাকানো হইয়াছিল।

গ) না।

ঘ) প্রশ্ন উঠে না।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে কবে এই অগ্নিকাণ্ড হয়েছিল কোন তারিখে কোন মাসে?

**শ্রীকৃষ্ণদাশ ভট্টাচার্য** :— ২৬।১১।৭০

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :— ২৬।১১।৭০ অগ্নিকাণ্ড হয়েছে আর ৩০।১।৭১ পর্য্যন্ত শিক্ষা বিভাগের কর্মচারী খোঁজ খবর নিতে না যাওয়ার কারণ কি?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :— যেখানে হেডমাষ্টার নিজেই রিপোর্ট নিয়ে এসেছেন তখন সেখানে আর যাওয়ার দরকার পরে নাই।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই স্কুল ঘর পুড়ে যাওয়ার পর ঐ স্কুল ঘর কনষ্ট্রাকশনের ব্যবস্থা হয়েছে কি না ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :— ব্যবস্থা করা হয়েছে তবে এখনও হয় নাই।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :— সেখানে কি করে ক্লাশ চলছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**Shri Krishnadas Bhattacharjee** : As it is not practicable to have the school building reconstructed within so short time, the Headmaster of the school has been instructed to hold classes in the premises of Kamalpur Model J. B. School, Kamalpur Girls' J, B. School from January, 1971.

**Mr. Speaker** :—There are two more qustions asked by Shri Kshitish Ch. Das. There are 5 Unstarred Questions to-day. The Ministers may lay on the Table of the House the replies of the Unstarred Questions and also of Starred questions which are not replied to.

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত** :—স্পীকার মহোদয় মিটিং যে ডাকা হয়েছে এই বিষয়ে আমার একটা অবজার্ভেশন করার ছিল। মাননীয় স্পীকার মহোদয়, মেম্বারদের যে ডাকা হয়েছে, সামন দিয়ে যে মিটিং ডাকা হয়েছে এই বিষয়ে আমার একটা অবজার্ভেশন রাখতে চাই। আইনের মধ্যে এটাকে সামন বলা হয়েছে। কিন্তু আমরা যে চিঠি পেয়েছি সেটাকে বলা হয়েছে নোটিফিকেশন। দি ফলোয়িং অর্ডার অব দি লেফটেন্যাণ্ট গভর্ণর, সেখানে বলা হয়েছে নোটিফিকেশন। আমরা অ্যাক্ট এবং রুলসটাতে দেখতে পাই, অ্যাক্ট বলছে যে অ্যাসেম্বলী সামন করা হবে এবং সেই সামনটা করবেন লেফটেন্যাণ্ট গভর্ণর এবং তারপর রুলসে বলা আছে যে সেক্রেটারী সেটা কমিউনিকেট করতে পারে। ১৫ দিন আগে সেটা ইস্যু করবেন সেক্রেটারী। এখানে দেখা যায় লেফটেন্যাণ্ট গভর্ণর ডায়াসই সেটাকে সামন করেছেন। যে চিঠিটার মূল বক্তব্য তার মধ্যে যা আছে সেটা সামন। সেটা একবার নোটিফিকেশন হয় কি করে, আর একবার অর্ডার হয় কি করে, সামন ইজ সামন। অ্যাসেম্বলী বা পার্লামেণ্টে যেখানে যা ডাকা হয় সেখানে এই যে অ্যাসেম্বলী যে কল করা হয় সেটার নিয়ম হচ্ছে সামন করা। কাজেই হেডিংটাও সামন হবে। এটা কোন সময়েই নোটিফিকেশন হতে পারেনা। ইট ইজ নট জেনারেল নোটিফিকেশন। ইট ইজ কলিং অব দি অ্যাসেম্বলী বাই ষ্ট্যাটুটরী অ্যাক্ট। অ্যাক্টে যে ধারা দেওয়া হয়েছে তাতে দেখা যায় যে গভর্ণর শুড সামন। আর রুলসে বলা হয়েছে এটাকে কমিউনিকেট করবেন সেক্রেটারী। গভর্ণর অর্ডারটাকে বা চিঠিটাকে সরাসরি কমিউনিকেট করে দিতে পারেন এবং সেই ক্ষেত্রে এই সামনটা অ্যাড্রেস করা হচ্ছে। আমি চিঠিটা ইংরেজীতে যা বুঝি সেটা ইনডিভিডুয়াল মেম্বারদের কাছে অ্যাড্রেস

করা থাকবে। কারণ সামন করা হচ্ছে একমাত্র মেমবারকে এবং সামনের যে চিঠিটা সেটা একমাত্র সামনেই হতে পারে। এটাকে অর্ডার বলা যায় না। যদি অর্ডার বলা হয় তা হলে সেটা অন্য অর্থ হয়ে যায় এবং তার এক্সপ্লেনেশান আমি করতে চাইনা। মাননীয় স্পীকার মহোদয় যদি ভাবেন তাহলে বুঝতে পারবেন যে অ্যাক্টের যেখানে সামন বলা আমরা হয়েছে তাকে একবার আমরা অর্ডার বলতে পারিনা, আর একবার নোটীফিকেশন বলতে পারি না। ইট ইজ সেপারেট থিং। তার জন্য যখন নোটিফাই গভর্ণমেন্ট করবেন সেটা নোটিফাই আলাদাভাবে হয়। কিন্তু এটা হচ্ছে উনার সামন। কোর্ট থেকে যখন ডাকা হয় তখন বলা হয় সামন। কাজেই সামনের হেডিং সামনেই থাকবে। আমার সাজেশান হচ্ছে অতীতে যা হয়ে গেছে তা নিয়ে আর মাথা ঘামাবার দরকার নেই। কিন্তু ভবিষ্যতে এর দুটো ফরম হতে পারে। যদি সেক্রেটারী এটা কমিউনিকেট করেন তা হলে সেক্রেটারী বলতে পারেন যে গভর্ণর হ্যাজ বীন প্লিজড আণ্ডার সেকশান সাচ আণ্ড সাচ টু সামন দি অ্যাসেম্বলী। সেটা সেক্রেটারী কমিউনিকেট করতে পারেন এবং টু শ্রী সো অ্যাণ্ড সো অ্যাড্রেস করা থাকবে। এবং পরেও যে কপিগুলি দেওয়া হয়েছে সেটা সামনের সঙ্গে যুক্তি যুক্ত নয়। এটা এমন একটা সেক্রেড জিনিষ যাকে সামন বলা হয়েছে প্রত্যেক মেম্বারকে এড্রেস করতে হবে তার ঠিকানায় যে আপনাকে সামন করা হচ্ছে। কাজেই সেক্রেটারী যদি সেটা করেন তাহলে আমার সাজেশান হচ্ছে তিনি ঠিক করবেন। এটা এত তাড়াহুড়ার কিছু নাই। আমার জিনিসটা অবজার্ভ করে মাননীয় স্পীকার স্যার আলাপ আলোচনা করা দরকার। যদি এই সম্পর্কে আমার আরও এক্সপ্লেনেশন করতে হয় তাহলে এক্সপ্লেনেশন করব। এক্ষুনি এর উত্তর দেওয়ার দরকার নেই। আমি একটা ভেরী সিরিয়াস ইস্যু হাউসে এনেছি। এর দুটো ফরম হতে পারে। এটা নিজেরা চিন্তা করলেই বুঝবেন যে এটা নোটিফিকেশন নয়, এটা অর্ডার নয়। এটা হচ্ছে সামন। এর হেডিং সব সময়েই সামন থাকবে এবং সেইভাবে মেম্বারদের কাছে সেটা ইণ্ডিভিডুয়ালী ইস্যু হবে। এটা যদি ডায়াসের নামে যায় তাহলে যেতে পারে। আর রুলসে বলা আছে যে সেক্রেটারী এটা কমিউনিকেট করতে পারেন। তাহলে সেটাও হবে এবং ফর্মটা বরাবরই ভুল হয়ে আসছে বলে আমি মনে করি। ভবিষ্যতে এটা রেটিফাই করা যেতে পারে কিনা বিবেচনা করে আমার কাছে জানাবেন এবং মাননীয় স্পীকার এটা রেটিফাই করে জানাবেন যে আমার সাজেশানটা গ্রাহ্য হয়েছে কিনা।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনার সাজেশানের উত্তর আমি আজই দিচ্ছি। This point was raised by you yesterday and I requested you to meet me in my office, and accordingly you met me. But you did not disclose to me the subject matter which you liked to discuss.

**Shri T. M. Dasgupta** :—স্যার আমি অত্যন্ত দুঃখিত, আমি বলেছিলাম এই কথা। কিন্তু আমি খুব মিথ্যেবাদী হলাম আপনার কাছে।

**Mr. Speaker :**—No, you did not disclose the matter in detail.

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :**—আই অ্যাম সরি। আমি বলেছিলাম যে আমি নোটিফিকেশন এবং অর্ডারের বিষয়ে আলোচনা করতে চাই।

**Mr. Speaker :**—তা বলেছিলেন। But you did not disclose in detail. You did not tell me that. There was some mistake in the procedure, you told me that, I agree. Now I am giving my reply to your suggestion by way of ruling in the matter.

On my request Hon'ble Member Shri Tarit Mohan Dasgupta met me in my offiee yesterday. But he did not disclose in detail the matter regarding the statement which is just made in the floor of the House. Before I would sav anything on the subject matter I can point out to the Hon'ble Member and the House that any matter relating to the Assembly Secretariat which falls within the jurisdiction of the Speaker cannot be discussed in the House. But if the Hon'ble Members desire they may discuss such matters with me in my office chamber. Regarding the matter I wish to point out to the Hon'ble Member that the form adopted by the Assembly Secretariat regarding summoning of the House is correct and this is proved from the fact that similar order has been issued by other legislatures. Now I have before me notifications of the summoning of Pondicherry, Himachal Pradesh Nagaland, Jammu & Kashmir, Hariana and Assam Bidhansava. The summoning order is similar in contents as that of ours. So the member's contention that our notification regarding summoning of the House is not in order is incorrect. In future I hope, Hon'ble members in case of any doubt about such matters, should discuss with me in my chamber in detail so that their doubts can be removed and need not waste the time of the House unnecessarily. Now should I read out the notification issued by the Government of Himachal Pradesh in their gazette ?

NOTIFICATION

"The following order of the Administrator dated the 11th September, 1970, is published for general information :—

"In exercise of the powers conferred by sub-section (1) of Section 6 of the Government of the Union Territories Act, 1963 ( 20 of 1963 ), I, The Lieutenant General K. Bahadur Singh, the Administrator (Lt. Governor) of Himachal Pradesh hereby summon the Legislative Assembly of the Union Territory of Himachal Pradesh to meet at Council Chamber, Simla-4 on the 28th Day of September, 1970 at 1400 hours."

Bahadur Singh
Lieutenant General ( Retd )
Administrator.
By order
D. B. Lal
Secretary."

This is the form.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—স্পীকার স্যার, এই জায়গায় এ্যাডমিনিষ্ট্রেটার, আমাদের ইউনিয়ন টেরিটরীতে এ্যাডমিনিষ্ট্রেটার সামণ্ড দি এ্যাসেম্বলী। কিন্তু আমাদের এখানে যে অর্ডার তাতে এ্যাডমিনিষ্ট্রেটার নেই।

**মিঃ স্পীকার**—কি বলছেন, আপনি ?

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—লেফটেন্যাণ্ট গভর্ণর অব দি ইউনিয়ন টেরীটরী ছাট ইজ এ্যাডমিনিষ্ট্রেটার হো উইল সামন দি এ্যাসেম্বলী।

**মিঃ স্পীকার**—হি ইজ অল্সো দি এ্যাডমিনিষ্ট্রেটার।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—বাট দেয়ার ইজ নো মেন্শান অব দি এ্যাডমিনিষ্ট্রেটার। এ্যাডমিনিষ্ট্রেটার সামণ্ড করবে নট দি লেফটেনাণ্ট গভর্ণর।

**Mr. Speaker**—The precedence herein Kaul's Parliamentary Practice please refer at p/129. ThePresident's Order take the following form—

Order

"In exercise of the power conferred upon me by clause 1 of the Article 85 of the Constitution, I hereby summoned the Lok Sabha to meet at New Delhi."

This is the form.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—স্যার, আমার কোয়েশ্চান তা নয়।

**Mr. Speeker**—But in my opinion the procedure adopted by us is perfectly in order.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—স্পীকার স্যার, আপনি আমাকে একটু মিস-আনডার ষ্টুড করেছেন, মনে হয় ?

**মিঃ স্পীকার**—নো, নো।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—লেফটেনাণ্ট গভর্ণর হল তার ডেজিগনেশান স্যার আমাদের ইউনিয়ন টেরিটরী এ্যাক্টে লেফটেনাণ্ট গভর্ণরের কোন উল্লেখ নাই। যেটা উল্লেখ আছে সেটা হল এ্যাডমিনিষ্ট্রেটার উইল সামন দি এ্যাসেম্বলী—বাট হিয়ার আই ডু নট ফাইণ্ড এ্যানী এ্যাডমিনিষ্ট্রেটার।

**মিঃ স্পীকার**—Where ?

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**:— In our summoning order. স্যার, পণ্ডীচেরীর যে সামনিং অর্ডার আছে, তাতে লেফটেনাণ্ট অর্ডার থাকলেও ব্রেকেটে কিন্তু এ্যাডমিনিষ্ট্রেটার কথাটা আছে।

**Mr. Speaker**—Lt. Governor is the Constitutional appointment.

**Shri Promode Rn. Dasgupta**—Sir, Lt. Governor, Chief Commissioner these are all designations only, but we are guided by the Administrator and the Administrator will summon the Assembly.

**Mr. Speaker**—My point is this, our thought is correct. I am not misinterpreting it.

**Shri Promode Rn. Dasgupta**—That is up to you, Sir, Becuase you are supreme authority here. Sir, in Pondicherry, we will find "Administrator".

**Mr. Speaker**—That may be. But the Lt. Governor is also appointed by the Constitution.

**Shri Promode Rn. Dasgupta**—Sir, we are guided by the Union Territories Act.

**Mr. Speaker**—I have received the following calling attention notices from the following members—

(i) Shri Jatindra Kr. Majumdar on the subject that—

"আগরতলা হইতে শিলচর, গৌহাটি, কলকাতায় বিমানে যাতায়তে ভাড়া বৃদ্ধি হেতু এবং ইণ্ডিয়ান এয়ার লাইন্স কর্পোরেশান কর্ত্তৃক লক-আউট ঘোষণার ফলে যাত্রী ও মাল চলাচলের অসুবিধা দূরীকরণ সম্পর্কে।"

(ii) Shri Bidya Ch. Deb Barma & Shri Ershad Ali Choudhury on the subject that—

'গত ১৬ই মার্চ্চ উদয়পুর বাজারে ভয়াবহ অগ্নিকাণ্ডে কয়েকজনের মৃত্যু ও সম্পত্তি বিনাশ সম্পর্কে।'

I have given consent to the motions of Shri Jatindra Kumar Majumdar and Sarvasree Bidya Ch. Deb Barma & Ershad Ali Choudhury (bracketed) to-day, Now, I would request the Hon'ble Minister in-charge of the Department to make statements on these motions. If the Hon'ble Minister is not in a position to make statements to-day he will kindly give me a date when the Calling Attention Notices will be shown on the order paper for statement.

**Shri S. L. Singh**—Hon'ble Speaker Sir, I shall give my replies on the motion on the 19th March, 1971.

**শ্রীঅভিরাম দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমার একটা এ্যাডজোর্ণমেন্ট মোশান ছিল, সেটা সম্পর্কে আমি এখন কিছু বলতে চাই।

**Mr. Speaker**—Hon'ble member, I have disallowed your adjournment motion and it is also informed to you earlier.

**Shri Abhiram Deb Barma**—স্যার, আপনি ডিস্‌এ্যালাউড করেছেন ঠিক। কিন্তু এই ঘটনাটা অত্যন্ত জরুরী। রামঠাকুর স্কুলের ছাত্ররা তাদের দাবী নিয়ে সরকারী কর্তৃপক্ষের কাছে বহুদিন আগ থেকে আবেদন নিবেদন করে আসছে। কিন্তু সরকারী কর্তৃপক্ষ সেদিকে কোন নজরই দিচ্ছেন না……

**Mr. Speaker**—Hon'ble member, I am requesting you to take your seat.

**শ্রীঅভিরাম দেববর্ম্মা**—স্যার, আজকে তারা তাদের দাবী দাওয়ার ভিত্তিতে এবং সরকারের অনমনীয় মনোভাবের দরুণ আগরতলা বন্ধের ডাক দিয়েছে। কাজেই আমরা দাবী করছি যে এই বিষয়ে এড্‌কেশান মিনিষ্টার অথবা মাননীয় মুখ্যমন্ত্রীর একটা ষ্টেটমেন্ট দেওয়া উচিত…

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে সরকার এই ভাবে একটা অরাজকতার সৃষ্টি করে চলছে। অথচ তারা নিজেরাই বলছে যে এসব সমাজদ্রোহীদের কাজ। আজকে যদি কোন গণতান্ত্রিক প্রতিষ্ঠান তাদের দাবী দাওয়ার ভিত্তিতে সরকারের কাছে আবেদন নিবেদন করে তখন সরকার তাদের কথায় মোটেই কর্ণপাত করে না এবং সেজন্য যদি তারা আন্দোলনের পথে এগিয়ে যায়, তখন তাদের পুলিশ দিয়ে, সি, আর, পি দিয়ে পিটাতে পিছ পা হয় না। আমি সরকারকে জিজ্ঞাসা করতে চাই যে তারা কি সত্যি রাজ্যের মধ্যে শান্তি শৃঙ্খলা রক্ষা করতে চায় না অরাজকতা চালিয়ে যেতে চায়…

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত**—মাননীয় স্পীকার স্যার, আজকে উনারা যা নিয়ে এ্যাডজোর্ণমেন্ট মোশান এনেছেন এবং আপনি সেটা ডিস-এলাউ করে দিয়েছেন বলে বলছেন, অথচ তারা এই হাউস চলাকালীন অবস্থায় তাদের বক্তব্য রাখবার চেষ্টা করছেন। কিন্তু আমরা এই ব্যাপারে—উই আর ইন ডার্ক। তাই আমি জানতে চাইছি আপনি যে এ্যাডজোর্ণমেন্ট মোশানটা ডিসএ্যালাউ করেছেন, সেটা কি ছিল বা কি নেচারের ছিল ?

**Mr. Speaker**—I do not disclose it here in the House. I have replied to the Hon'ble member.

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—স্পীকার স্যার, আমরা জানতে চাইছি যে স্কুলটা সুষ্টভাবে চালাবেন কিনা ? সেখানে একজন এ্যাডমিনিষ্ট্রেটার নিযুক্ত করে তার হাতে এই স্কুলটাকে ঝুলিয়ে রাখা হয়েছে…

**মিঃ স্পীকার**—অনারেবল মেম্বার আপনার কি এখনও শেষ হয়নি ?

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—স্যার, শেষ হবে কি করে ? এটা যে অত্যন্ত জরুরী ব্যাপার। সরকার থেকে ছাত্রদের দাবী দাওয়ার ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং কেনই বা তারা আজকে আগরতলা বন্ধ ডাকতে বাধ্য হল, সেটা তো আমাদের জানা দরকার।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত**—স্যার, আমরা যে স্পীকারের কাছ থেকে জানতে চাইছি। স্যার, আমরা মনে করছি যে এটা হাউসের রাইট টু নো। আমার মনে হয় স্যার এই ব্যাপারে হাউসকে ডিপ্রাইভ করাটা উচিত হবে না।

**Mr. Speaker**— I would discuss the matter in the House. The House has got no right in this matter.

**Shri P. R. Das Gupta**— ... ...

EXPUNGED AS PER ORDER OF THE SPEAKER.

**Shri Aghore Deb Barma**— ... ...

EXPUNGED AS PER ORDER OF THE SPEAKER.

**Mr. Speaker** —The House stands adjourned for 15 minutes.

The speech will be expunged from the proceedings.

(The House was adjourned at 11-55 A. M.

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে বিলটা রাখা হয়েছে সেই সম্বন্ধে আমার একটা আপত্তি আছে যে এটা ঠিক যে ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি অ্যাক্ট ত্রিপুরাতে পাশ হতে যাচ্ছে। কিন্তু এই বিল সম্বন্ধে আমরা কিছুই জানলাম না যে কি ব্যাপার। কাজেই আমাদের অনুরোধ স্পীকার মহোদয়কে যে এই এ্যাক্টের একটা কপি আমাদের দেওয়া হোক।

**মিঃ স্পীকার**—আপনারা পান নি?

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—যেটা দেওয়া হয়েছে তাতে যেন কিছুই নাই। ভিতরে কি আছে না আছে তা তো নাই।

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্য অ্যামেণ্ডমেণ্ট তো এইভাবেই আসে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—তাহলে আমাদের সময় দেওয়া হোক।

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্য, আমাদের রুল অনুসারেই আমরা চলছি।

Next business of the House, the West Bengal Security (Tripura Re-enacting) Amendment Bill, 1971 (Tripura Bill No. 4 of 1971) is to be taken into consideration. I call on the Hon'ble Chief Minister to move his Motion for consideration of the Bill.

**Shri S. L. Singh**—Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Security (Tripura Re-Enacting) Amendment Bill, 1971 (Tripura Bill No. 4 of 1971) be taken into consideration, at once.

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি যে আপত্তি করলাম তার কি হল।

**মিঃ স্পীকার**—আপনার আপত্তি তো শুনলাম।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—কিন্তু এই নোটে কি আছে সেটা দেখবার সুযোগ কোথায়? আমরা সেই আইনটা দেখতে চাই, ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি এ্যাক্টে কি আছে। সুতরাং তাড়াহুড়া না করে এই আইনের ভিতরে কি আছে সেটা দেখবার সুযোগ আমাদের দেওয়া উচিত।

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্য, যখন আইনটা পাশ হয় তখন দেওয়া হয়েছিল সব সদস্যকে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—কবে দেওয়া হয়েছিল সেই সম্পর্কে আমার জানা নাই।

**মিঃ স্পীকার**—ইনিসিয়ালী এটা দেওয়া হয়েছিল।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—না আমরা পাই নি। রুলিং পার্টি থেকে বলা হয়েছে এই আইনটা ত্রিপুরার মঙ্গলের জন্য। কিন্তু আমরা বলছি এটা অমঙ্গলের জন্য আনা হয়েছে। অনেক সময় আমরা দেখেছি যে বিলগুলি সিলেক্ট কমিটিতে পাঠানো হয়।

**মিঃ স্পীকার**—দ্যাট স্টেজ ইজ ওভার।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :— অন্যদের কথা বলতে পারি না, যেভাবেই হোক আমি জানি না। সুতরাং জানবার সুযোগ ও সময়টা দেওয়া উচিত।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য, আই ক্যান নট কমপ্লাই উইথ ইওর রিকোয়েষ্ট জাষ্ট এট দিস ষ্টেজ।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :— স্পীকার স্যার কোয়েশ্চানটা হচ্ছে ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি ত্রিপুরা রি-এনাক্টিং ইনট্রডিউস করা হয়েছে। আজকে তার কনসিডারেশন। এখন প্রথম প্রশ্ন হচ্ছে যে, যে কথাটা বলেছিলাম যে স্যালারী বিল অব দি মেমবার্স অথবা স্যালারী বিল অব দি স্পীকার, সেই বিলটা আনা হয়েছিল, কিন্তু সেটা এইরকম নয়। এটার ফারদার লাইফ দেওয়া হচ্ছে ১৯৭৬ পর্যন্ত। অতএব কি বিলটা ছিল ইন ফরম এবং প্রতিটি কাণ্ডিশনের সাথে এবং বর্ত্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে দ্যাট শুড বি কনসিডার্ড বাই আস। তাই আমি বলছি যে এই বিলটা কি, হোয়াট ইজ দি স্ট্রাকচার অব দি বিল এবং ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি অ্যাক্ট ইজ হিয়ারবাই রিপিল্ড এবং একটা অ্যাক্ট হিসাবে এটা রিপ্রডিউস করা হচ্ছে।

**মিঃ স্পীকার** :— এটাতে রি-এনাক্টমেণ্ট হচ্ছে।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :— ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি অ্যাক্ট কি ছিল এবং তার কি রি-এনাক্টমেণ্ট হচ্ছে, আমি চীফ মিনিষ্টারকে বলব যে, যেহেতু একটা অ্যাক্ট করা হচ্ছে এবং সেই অ্যাক্টটাকে ৭৬ পর্যন্ত লাইফ দেওয়া হচ্ছে এবং সিকিউরিটি অ্যাক্ট, আমাদের আই, পি, সি, আমাদের যে সি, আর, পি, সি তার মধ্যে হচ্ছে না বলেই এটা দেওয়া হচ্ছে এবং বর্ত্তমান

ত্রিপুরার অবস্থায় সেটা ঠিক কিনা এবং সেটা ডিমাণ্ড করে কিনা সেটাও আমাদের দেখতে হবে, ক্লজ বাই ক্লজ সমস্ত আমাদের দেখতে হবে। তারপর তাকে লাইফ দেওয়ার প্রশ্ন এখানে আসে। আমরা এই জায়গায় এটা বলছি না যে আমরা এটাকে অপোজ করছি। আমরা বলছি ইণ্ডিয়ান পেনাল কোড যেটা আছে, যদি সেটা সাফিসিয়েন্ট টু ডিল উইথ দি প্রেজেন্ট পজিশন অব ত্রিপুরা তাহলে দ্যাট অ্যাক্ট শুড নট বি গিভেন লাইফ। অতএব এই অ্যামেণ্ডমেন্ট যেটা আছে, আমি আপনার মারফতে চীফ মিনিষ্টারকে অনুরোধ করছি যে হাউসকে না জানিয়ে একটা জিনিষ পাশ না করে, হাউস জানল বুঝল, তারপর যদি সেটা গ্রহণ করা হয় তাহলে সেটা ভাল হবে এবং আমি মনে করি স্পীকার মহোদয়, প্রত্যেকটা মেম্বারের রাইট আছে এবং প্রত্যেক মেম্বার সেটা লক্ষ্য রাখবেন।

**শ্রীএরসাদ আলী চৌধুরী :—** মাননীয় স্পীকার স্যার, আমি মাননীয় মেম্বারের সঙ্গে একমত। এটার অরিজিন্যাল অ্যাক্ট আছে এবং এটার অ্যামেণ্ডমেন্ট হচ্ছে। এই অ্যাক্টের কোন্ সেকশনটা অ্যামেণ্ডমেন্ট করা হচ্ছে সেটা দেওয়া হয়েছে। অরিজিন্যাল অ্যাক্ট দেওয়ার কোন বিধান এখানে নাই। আমাদের জানা উচিত যে আমরা বিধানসভার সদস্য এবং অ্যাক্টটা কি সেটা জানা উচিত। এটা অনেকদিন আগেই আমরা পেয়েছি। আমাদের মূল অ্যাক্টে কি আছে সেটা জানবার যথেষ্ট সময় আছে এবং আমি বিশ্বাস করি যে বিরোধী পক্ষেরও সেটা জানা উচিত যে মূল অ্যাক্টা কি। আমি মনে করি তারা সেটা জেনেও অনর্লী টু কিল টাইম অব দি হাউস এটা করছেন এবং আমি মনে করি এটা ঠিক মত আছে।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :—** মাননীয় স্পীকার মহোদয়, আমার একটা অবজার্ভেশন আছে। জিনিষটা হচ্ছে যে এটা কালকে আমাদের টেবিলে দেওয়া হয়েছে। এটার মধ্যে একটি মাত্র পথ আছে, আমরা যদি লক্ষ্য করি তাহলে দেখব যে ডেটটা মাত্র এখানে দেওয়া আছে, এখানে পড়ে যেটা বুঝা যায়। এটা করা হয়েছিল ৬৭এ। তখন করা হয়েছিল ৭৫-এর ডিসেম্বর পর্যন্ত।

...জিনিষটা হল কালকেই এই এ্যাক্টটাকে আমাদের হাউসের টেবিলে দেওয়া হয়েছে। দেখা যাচ্ছে যে এটার মধ্যে একটা মাত্র পাতা আছে, আর এই একটা পাতা দিয়ে আমাদেরকে বলা হচ্ছে যে তোমরা এই এক্টটারে রি-এ্যানাক্টমেন্ট কর। এখন আমরা যদি এটার মধ্যে কি আছে, তা যদি লক্ষ্য করি তাহলে দেখব যে এই এ্যাক্টটাকে ১৯৬৭ ইং সনে ১৯৭১ ইং সন পর্য্যন্ত একবার রি-এ্যানেক্ট করা হয়েছে এবং এখন আরও ৫ বছরের জন্য অর্থাৎ ১৯৭৬ ইং সন পর্য্যন্ত এই রি-এ্যানেক্টমেন্টকে এ্যাক্সটেণ্ড করতে চাওয়া হয়েছে। কিন্তু এখানে যে অসুবিধাটা হচ্ছে সেটা হল এই এ্যাক্টের মূল যেটা সেটা আমাদের কাছে নেই অবশ্য উনারা বলছেন যে ১৯৬৭ সালে যখন এটাকে রি-এ্যানক্মেন্ট করা হয়, তখন নাকি আমাদের প্রত্যেককে দেওয়া হয়েছিল। দেওয়া হয়েছে কিনা সেটা আমার এখন স্মরণ নেই, দিলেও সেই অনেক দিনের কথা, এতদিন কারো পক্ষে একটা জিনিষ মনে রাখা মোটেই সম্ভব নয়। সে যা হউক এটা একটা ইম্পর্টেন্ট এ্যাক্ট এটাকে এমনিভাবে কিছু না জেনে শুনে পাশ করিয়ে দেওয়া কোন

মতেই উচিত নয়। তাছাড়া এটাকে যে ১৯৭৬ ইং সাল পর্য্যন্ত এ্যাক্সটেণ্ড করতে চাওয়া হয়েছে, তা আমাদের ত্রিপুরা রাজ্যের পরিবেশ ও প্রশাসনিক ব্যবস্থার সঙ্গে খাপ খায় কিনা, সেটাতো আমাদের বিশেষভাবে চিন্তা করে দেখতে হবে। কাজেই মাত্র কালকে যেখানে এই এ্যাক্টটাকে লেইড করার পর আজকেই বিবেচনা করতে বলা হচ্ছে, তা যে কি করে সম্ভব আমি অন্ততঃ বুঝে উঠতে পারছি না। এটা তো তিন দিন পরে হলেও চলতো এবং মেম্বারেরা একটু সময় নিয়ে এসেম্বলী থেকে আইনের বই নিয়ে পড়াশুনা করে তার কোথায় কি আছে না আছে সব ভালো করে দেখতে পারতেন। এই রকম একটা ইম্পর্টেণ্ট বিল হাউসের সামনে আসলে ২।৩ দিন পড়ে থাকা উচিত। কাজেই সদস্যদের সময় ও সুযোগ দেওয়া উচিত নাহয় তারা সেটা ভাল করে বিচার বিবেচনা করতে পারবেন না। তারা যদি সেই সময় না পায় তাহলে এই বিলের মধ্যে যে সব ধারা উপধারা আছে, সেগুলি বিচার বিবেচনা করতে পারবে না। ভাল করে পড়াশুনা করার পর যদি কোন সদস্য দেখেন যে কোন কোন পয়েণ্টে তার বক্তব্য রাখা দরকার, তা হলে সে সেটা রাখতে পারবে। কাজেই আমি যে সাজেশান রাখছি সেটা হল এভাবে আর সময় নষ্ট না করে এর জন্য নূতন করে একটা দিন ফিক্সড করে বা যদি এমন প্রয়োজন হয় তাহলে সিলেক্ট কমিটিতে দিয়ে এটা যে ১৯৭৬ ইং সন পর্য্যন্ত রাখার প্রযোজনীয়তা আছে কিনা এইসব দেখে এটা নিয়ে হাউসে আলোচনা করা যেতে পারে। আগেও তো এটাকে তিন বছরের জন্য করা হয়েছিল. এখন আবার এটাকে ৬ বছরের জন্য এক সংগে এ্যাক্সটেণ্ড করতে চাওয়া হচ্ছে, এটারই বা কারণটা কি? কারণ অবশ্য এই বিলের মধ্যে নেই আমরা যা দেখতে পাচ্ছি। সেজন্য আমি বলছি অন্য আর একটা দিন ফিক্সড করে এবং তার যে প্রযোজনীয় কাগজপত্র আছে, সেগুলি সব সদস্যদের সাপ্লাই দিয়ে এবং তারা যাতে সেগুলি পড়াশুনা করে নিতে পারেন তারপরে আলোচনা করে এটাকে শেষ করা হবে। এটা যেমন হাউসের কাছে এসেছে, কাজেই তাকে ভালভাবে না দেখে শুনে পাশ করিয়ে দেওয়ার কোন অর্থ হয় না। এটা একটা ইম্পর্টেণ্ট এ্যাক্ট এটাকে পাশ করিয়ে নেওয়ার জন্য তাড়াহুড়া না করার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য এখানে শেষ ককছি।

**শ্রী এস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই এ্যাক্টটাকে যখন প্রথম গ্রহণ করা হয়েছিল, তখনই প্রত্যেক সদস্যকে এর মূল এ্যাক্টটা দেওয়া হয়েছিল এবং আজকে আমরা তার একটা মাত্র বিশেষ ধারা এখানে রি-এ্যানাক্টমেণ্ট করতে চাইছি। অতএব উনারা যে এখানে বল্লেন যে তারা মুল কপিটা পান নি এটা সত্য নয়। তারপরে বলা হয়েছিল যে একবার ১৯৭১ ইং সাল পর্য্যন্ত এক্সটেণ্ড করা হয়েছে, এখন আবার কেন ১৯৭৬ ইং সাল পর্য্যন্ত এক্সটেণ্ড করতে চাওয়া হচ্ছে? এর কারণ কি? কারণ আছে, কারণ ছাড়া কেউ তো কোন কাজ করতে যায় না। আমরা বিশেষ প্রয়োজন বিধানেই এটাকে এক্সটেণ্ড করতে চাইছি। কাজেই আমি হাউসকে অনুরোধ করব, হাউস যেন এটাকে বিশেষ ভাবে বিবেচনা গ্রহণ করেন

**শ্রী অভিরাম দেববর্ম্মা :**—স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বলেছেন যে ১৯৬৭ ইং সনে আমাদের এই এ্যাক্টের মুল কপিটা দেওয়া হয়েছে, এটা ঠিক নয়। উনি আমার মনে হয় একটা অসত্য কথাই বলেছেন। আমি যতটুকু জানি যে ১৯৬৭ ইং সনে যখন এই বিলের রি-এ্যানেকমেন্টের বিল এসেছিল, তখন আমাদের কোন কপিই দেওয়া হয়নি।

**Mr. Speaker :**—Hon'ble member please let me hear. Now I will read out a copy of the letter from this Secretariat, addressed to the all members of this Assembly, where you will find that necessary papers in connection with this Bill were sent to you to all.

"Letter dated the 18th June, 1967 from the Assembly Secretariat to all members of the Tripura Legislative Assembly.

Subject : West Bengal Security ( Tripura Re-enactment ) Bill, 1967 (Bill No. 4 of 1967).

Sir,

I am directed to send herewith a copy of the above bill for your information. A copy of the West Bengal Security Act is also sent herewith.

Yours faithfully.

Secretary,
Tripura Legislative Assembly.

**শ্রীএসাদ আলী চৌধুরী :**—মাননীয় স্পীকার স্যার, আমি হাউসকে বলিতেছি যে ত্রিপুরা ষ্টেটের যে গেজেট আছে তা ফ্রি অব কষ্ট প্রত্যেক সদস্যকে দেওয়া হয়। এই যে গেজেটটা সরকার থেকে দেওয়া হচ্ছে ফ্রি অব কষ্ট তা তো আর তাকের মধ্যে রেখে দেওয়ার জন্য নয়। এর মধ্যে কখন কি হয় না হয় সবই আছে। মাননীয় সদস্য যদি ১৯৬৭ ইং সনের গেজেটটা বাহির করে দেখেন তাহলে সবই দেখতে পারতেন। কিন্তু এখন হাউসের সময়টা কীল করার জন্যই এইসব বলা হচ্ছে বলে আমি মনে করছি। কাজেই এই সব না করে তারা যেন গেজেটটা রীতিমত পড়েন, সেই অনুরোধই আমি তাদের কাছে করব।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত**—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য বলেছেন যে, গেজেটটা উনি পড়েন, আর আমরা পড়ি না, আমরা তাকে রেখে দেই। এখন উনাকে যদি সেই সম্পর্কে একটা প্রশ্ন করা হয়, তাহলে উনি তার উত্তর দিতে পারবেন কি না, আমার সন্দেহ হয়। স্যার, উনি একজন সম্মানিত ব্যক্তি এবং হাউসেরই একজন সদস্য, অথচ তিনি এই হাউসের সদস্যদের উপর এমনভাবে একটা এ্যাস্পাসান করলেন আমি মনে করছি যে, এটা করা উনার উচিত হয় নি। যা হউক এখন সেটা প্রশ্ন নয় আমরা উনাকে রিগার্ড করি, শুধু

উনাকে কেন এই হাউসের যিনিই সদস্য হউন না কেন, তাকে আমাদের সবারই রিগার্ড করা উচিত এবং এই ক্ষেত্রে হি সুড হ্যাভ হাঁস কমনসেন্স। এই যে প্রত্যেকে তাকে রাখেন, উনি রাখেন না, উনি একজন বাহাদুর—উনার এই কথাতে আমার একটা রি-অ্যাকশন হয়েছে স্যার। আমরা যারা সদস্য, আমরা সবাই পড়াশুনা করে আসি, এই রিগার্ড আমার আছে স্যার। কিন্তু উনি একজন মাতব্বর, উনি একজন কুলপুরোহিত আমরা এটা মনে করি না স্যার। স্যার, আমি এই যে কয়টা কথা বলে ফেলেছি তার কারণ হল উনার উক্তির জন্য আমার রি-অ্যাকশান হয়েছে, কেন না অল অব হিজ আটারেন্স বিকজ অব হিজ মেণ্টালিটি সুড নট বি ফিটিং এ মেম্বার ইন দি হাউস। তারপরে আমি বলছি এই এ্যাক্টা সম্বন্ধে আপনি বলেছেন জুন মাসে ১৯৬৭ সাল। আজকে আমরা ১৯৭১ এর মার্চ্চ মাসে এসে হঠাৎ আমরা এই বিলটা পেয়েছি, আমরা এটাকে পড়ে আসি নি, দেখে আসি নি। অথচ এমন একটা এ্যাক্ট আমরা যদি ইগনোরেন্সের মধ্যে দিয়ে আমাদের কনসেন্ট দিয়ে যাই তাহলে আমরা আমাদের বিবেকের কাছেই আসামী হব স্যার। কারণ, আমরা স্বীকৃতি দিয়েছি স্যার। যারা পড়েছেন, যারা বড় বড় পড়নেওয়ালা তাদের সম্বন্ধেও আমাদের আইডিয়া আছে। কিন্তু পড়ি নাই বলেই আজ আমরা আপনার কাছে সময় দেওয়ার জন্য আবেদন করছি। যেহেতু আমরা অনেক দিন আগে পড়েছি, এখন পড়ে আসি নাই, তাই আজকে আমরা সময় চাচ্ছি। তাছাড়া এই রকম এ্যাক্ট পাশ করতে হলে সময় দেওয়া উচিত স্যার।

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্য, আপনি তো বিজনেস এ্যাডভাইসরী কমিটির একজন সদস্য, আপনার তো এটা জানা উচিত ছিল ?—তখন তো আপনি এইসব কিছুই বলেন নি।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত**—মাননীয় স্পীকার স্যার, এই এ্যাক্ট যে এমনভাবে আসবে আমার জানা ছিল না স্যার। স্যার, এটা যদি এই রকমভাবে আসবে জানা থাকতো তাহলে আমি হাত জোর করে বলতাম যে আরও কয়েকটা দিন পিছিয়ে দিন স্যার। আর না হয় আর একটা কনভেনশান করুন স্যার যে বিলগুলির ফরমগুলি যেন আমাদের বিজনেস এ্যাডভাইসরী কমিটির সামনে দেওয়া হয়, তখন আমরা ঠিকমত পড়ব। এভাবে যে হাউসে এটা আসবে তা আমি জানতাম না। তাই আমার আপনার কাছে আবেদন হল যে আমাদের এরজন্য আরও কিছু সময় দিন যাতে করে আমরা প্রয়োজনীয় বিলটির কাগজপত্র ভাল করে পড়াশুনা করে দেখতে পারি।

**শ্রীদেবেন্দ্রকিশোর চৌধুরী**—মাননীয় স্পীকার স্যার, আজকে যে বিলটা আমাদের এই হাউসের সামনে আনা হয়েছে, আমরা আমাদের এই বিধান সভায় আইন করবার অধিকার আছে এবং আমাদের লাইফও ১৯৭২ ইং সনের ফেব্রুয়ারী মাস পর্যন্ত আছে। কাজেই আমরা যদি এটাকে ভাল করে না পড়ে না দেখে পাশ করে দেই তাহলে আমাদের পরে যারা আসবে তারা হয়তো আমাদের উপর ডাণ্ডা দেবে। সেজন্য আমি বলছি স্যার, এটাকে ভাল করে পড়াশুনা করে দেখেশুনে করলে ভাল হয় এবং সেইজন্য আমাদের কয়েকদিন সময় দিন এবং তারপরে আমরা এটাকে নিয়ে আলোচনা করব।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত**—এই আইনটাকে কেন টাইম টু টাইম করা হচ্ছে? যখন এই আইনটা করা হল তখনই এটাকে আনলিমিটেড পিরিয়ডের জন্য করলেই হত। কিন্তু এইরকম একটা আইন ডেমোক্রেটিক কান্ট্রিতে আনলিমিটেড পিরিয়ডের জন্য রাখা যায় না বলেই টাইম টু টাইম এটাকে বাড়ানো হচ্ছে। বারবার একটা জিনিষ লক্ষ্য করার বিষয় যে ১৯৬৭ইং সনে যখন এই আইনটা আনা হল সেটা ১৯৭১ইং সনের ২৫শে জানুয়ারী পর্যন্ত করা হল, তখন তার জাষ্টিফিকেশান—তারা মনে করেছেন যে এরপর আর থাকবেন সেইজন্যই সেদিন এটাকে ২৫শে জানুয়ারী পর্যন্ত করা হল। যদি এটার এত ব্যস্ততাই ছিল তাহলে তার আগের সেশনে কেন আনলেন না? এ্যাসেম্বলির মধ্যে আমাদের কাছে আসলেই যত তাড়াহুড়া। আমরা এখানে বলছি যে, আমাদের একদিন মাত্র সময় দেওয়া হউক, আমরা পড়াশুনা করে তারপর তার উপর বক্তব্য রাখব। যদিও আমাদের আগে কপি দেওয়া হয়ে থাকে তাহলেও আমি বলব যে অনেক সদস্যই এখন সেটা অল্প সময়ের মধ্যে বের করতে পারবেন না। কারণ কোন মেম্বারেরই কোন সেক্রেটারী নাই, মেম্বারদের যে সমস্ত কাগজপত্র দেওয়া হয়, তাদের অনেকেরই তেমন বাড়ীঘর নেই যে সেগুলিকে ঠিক ঠিকভাবে রাখতে পারবে, অধিকাংশ মেম্বারই গরীব। আজকে আমার কাছে যে কপি ছিল সেটা নিশ্চয়ই সেক্রেটারিয়েটে আছে, কিন্তু আমি যদি এখন সেটা চাই সেটা এখনই আমাকে দেওয়া যাবে কিনা আমার সন্দেহ আছে। ১৯৬৭ সালে যে কাগজ দেওয়া হয়েছিল জানি না কয়জন মেম্বার সেটা দেখাতে পারবেন। বাস্তবিক একটা বিল—আমরা পার্লামেন্টে দেখি যখন একটা বিল দেয় সেটা ৪।৫ দিন ফেলে রাখে, কিন্তু আমাদের এখানে দেখ যত তাড়াহুড়া, এ্যাসেম্বলীতে আসার আগে এটাকে ফেলে রাখা হল, আর এ্যাসেম্বলীতে এলেই যত তাড়াহুড়া, কালকে দিয়ে আজকেই কেন?

**মিঃ স্পীকার**—আমাদের বিজনেস এ্যাডভাইসরী কমিটি যে হয়েছে সেখানেই এই টাইমটা এ্যালটমেন্ট করা হয়েছে। দি টাইম ওয়েজ এ্যালোটেড বাই দি এ্যাডভাইসরী কমিটি।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত**:— মাননীয় স্পীকার মহোদয়, বিজনেস এডভাইসরী কমিটিতে এটা দেওয়া হয়েছিল, তাহলে এখন আমার মুখ দিয়ে এ্যাসপারসান বের হয়ে যাবে, সেই কাগজটা হয়তো লেড করে বলা হল যে এটা আইজ নোজ কর, এত তাড়াতাড়িতে হয়তো আমাদের কাগজটা দেখার সুযোগ হয় নাই আমরা গুড ফেইথে সেটা আইজ করে গেছি। কিন্তু কমিটির এই জিনিষটা থেকে শিক্ষা হওয়া উচিত কোন বিল যখন কমিটিতে আসে, কোন ইমপরটেন্ট বিল সেটা বিচার বিবেচনা করে দেখা উচিত ... ...

**মিঃ স্পীকার**:— মাননীয় সদস্য আমার একটা প্রশ্ন, এই যে বিজনেস এ্যাডভাইসরী কমিটি যে টাইমটা রিকমেণ্ড করেছে, এবং হাউস যেটা এ্যাকসেপ্ট করেছে সেটা আপনি করেন কি না?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এ্যাকসেপ্ট করার পরও আমাদের বক্তব্য রাখতে পারি, হাউস এটা এ্যাকসেপ্ট করেছে, হাউসই আবার সেটাকে রিকনসিডার করতে পারেন। মাননীয় সদস্য শ্রীপ্রমোদ দাশগুপ্ত মহাশয় যিনি কমিটির মেম্বার তিনিও বুঝতে পারেন নি যে এমন একটা লেজিসলেশান, যেটা পড়ার মত সুযোগ হবেনা......

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য লেফটেনান্ট গভর্ণরের স্পীচের মধ্যেও এটা ছিল কিনা যে এই লেজিসলেশান আসবে ?

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :—** লেফটেনান্ট গভর্ণরের যে স্পীচ তার জন্য দুইদিন সময় পাওয়া যায়। এক একটা লেজিসলেশনের গুরুত্ব এক এক রকম গুরুত্ব। এটার উপর যে কপি সেটা তিন বৎসর আগে দেওয়া হয়েছিল সেটা অনেক সদস্যের বাড়ীতেই পাওয়া যাবে না, কেউ কেউ হয়তো বক্তৃতার জন্য বলতে পারেন, কিন্তু আমি যদি কোন সদস্যকে বলি যে চলুন আপনার বাড়ীতে যেয়ে সেটা দেখে আসি, তিনি সেটা দেখাতে পারবেন কি না সেটা আমার সন্দেহ আছে। আমাকে যে কপি দেওয়া হয়েছিল সেটা আমি বাড়ীতে নিয়ে যাই নাই, সেটা যদি আজকে আমি চাই তাহলে সেই কাগজ আমাকে সাপ্লাই করতে পারবে কিনা আমার সন্দেহ আছে। কাজেই বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে সেটা বিবেচনা করা উচিত একদিন না হয় টাইম দেওয়া হউক, সাবসিকোয়েন্ট একটা টাইম দেওয়া হউক এবং বাই দিস টাইম একটা কপি করে আমাদের দেওয়া হউক তাহলে জিনিষটা সহজ হয়ে যাবে বলে আমার মনে হয়। মেম্বারসদের মধ্যে যে একটা সেন্টিমেন্ট গ্রো করেছে সেটাকে রেসপেক্ট করা উচিত বলে আমি মনে করি এবং আমি স্পীকারের মাধ্যমে আবেদন করছি।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং ঃ—** মিঃ স্পীকার, স্যার, এখানে একটা পয়েন্ট আমি রাখছি স্যার। এই যে আরগুমেন্ট রাখা হচ্ছে স্যার, আমরা দেখছি যে এই এ্যাক্টের মধ্যে কোন এ্যামেণ্ডমেন্ট নাই। মূল এ্যাক্ট এর কোন সেকশনে কোন এ্যামেণ্ডমেন্ট নাই, এখানে সিমপলি একসটেনশান অব টাইম চাওয়া হয়েছে কাজেই আমি মনে করি দি কোশ্চেন অব গোইং থ্রু দি এ্যাক্ট ডাজ নট এরাইজ এট অল। ১৯৭৬ ইং পর্য্যন্ত টাইম একসটেনশান করার জন্য চাওয়া হয়েছে, মূল এ্যাক্ট এ্যাজ ইট ইজ রয়ে গেছে। যেসব আরগুমেন্ট এখানে এসেছে, আমি মনে মনে করি সিমপলি টু অপোজ দি বিল। অবজেকটিভের উপর কোন এ্যামেণ্ডমেন্ট বা কোন কিছু নাই। আজকেই যে আরগুমেন্ট এই হাউসে রাখা হয়েছে সেটা আমি মনে করি তাতে হাউসকে ডিসটার্ব করা হচ্ছে। কাজেই আমি রিকোয়েষ্ট করছি স্পীকার মহোদয়কে টু কন্টিনিউ আওয়ার রেগুলার বিজনেস।

**শ্রীরেণু চক্রবর্ত্তী :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি জানতে চাই যে এই যে বিল সেটা কি পার্টির সার্থে করা হয়না কি জনসাধারণের সার্থে করা হয়। আমরা যে এ্যাক্টটা করব সেটা কি আমাদের পার্টির সার্থে করব না জনসাধারণের কল্যাণের জন্য, জনসাধারণকে

রক্ষার জন্য, মঙ্গলের জন্য করা হবে সেটা আমাদের বিচার্য্য বিষয় হওয়া উচিত বলে আমি মনে করি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :—** মিঃ স্পীকার স্যার, প্রথমতঃ হল জনসাধারণের সাথে ওয়েষ্ট বেংগল সিকিউরিটি এ্যাক্ট—এটা ন্যাচারেলি যখন কোন এ্যাবনরমেল সিচুয়েশান দেখা দেয় তখনই একটা অর্ডিনেন্স আমাদের জারী করতে হয়। এই যে ওয়েস্ট বেংগল সিকিউরিটি এ্যাক্ট এটার নামই হচ্ছে ওয়েস্ট বেঙ্গল সিকিউরিটি এ্যাকট, অতএব এটা একটা আমদানি করা এ্যাকট। তারপর পি, ডি, এ্যাকট করা হয়, সেই এ্যাবনরমেল সিচুয়েশান, অন দি সোশ্যাল এ্যাকটিভিটিজ এইসব দমন করার জন্য, অর্থাৎ স্পেশাল সারকামসস্টেনসের ভিতর দিয়ে সেগুলি আনা হয়। এই জন্যই আমি জানতে চাইছি সেই সারকামস্টেনসেস আছে কি না, যে অবস্থায় আমরা ১৯৬৭ ইং সনে এই এ্যাক্টটাকে কনসেন্ট দিয়েছিলাম, লাইভ দিয়েছিলাম, সেই অবস্থা এখন আছে কি না সেটা আমরা জানতে চাই। যদি এখন সে অবস্থা না থাকে তাহলে এটাকে লাইভ দেওয়ার প্রশ্ন উঠেনা। আর এই যে আমাদের এনেকটমেণ্ট সেটা হচ্ছে এই ত্রিপুরায় ১৯৭৬ ইং সন পর্য্যন্ত আমার ওয়েস্ট বেঙ্গল সিকিউরিটি এ্যাক্ট রি-এ্যানেক্ট করতে যাচ্ছি সেটা ১৯৭১ ইং সন পর্য্যন্ত ছিল। তাই আমরা আবেদন করছি, আবার বলছি, যে এমন একটা জিনিষ—যেটার সঙ্গে ল এণ্ড অর্ডার এর প্রশ্ন জড়িত, যেটার সঙ্গে একটা লোক তার যে ব্যক্তি স্বাধীনতা জড়িত, কারণ এই যে পাওয়ার, এই যে অস্ত্রটা আমরা একজনের হাতে —পুলিশের হাতে তুলে দেব, সেটা তুলে দেবার আগে বারবার চিন্তা করতে হবে এই অস্ত্রটা অপপ্রয়োগ হয় কি না, এই অস্ত্রটা দেওয়ার প্রয়োজন আছে কিনা। তাই হাউসে যাতে আমরা ইউনেনি-মাসলি এটাকে গ্রহণ করতে পারি, হাউসে যাতে দ্বিমত সৃষ্টি না হয়, তারই জন্য আমরা পড়াশোনা করে, হাউসে আমাদের ডিসিশন নেই, বর্ত্তমান অবস্থায় এটা ডিমাণ্ড করে কি না। তাই আমি আবার বলছি স্যার, আপনাকে বলছি, আপনার মাধ্যমে মাননীয় মূখ্যমন্ত্রীকে বলছি যিনি পুলিশেরও মন্ত্রী, অতএব তার কাছে আবেদন করছি যে এই এ্যাক্টটা টাইম দিয়ে আলোচনা করা হউক, নতুবা আমরা বাধ্য হব এটার সঙ্গে ডিসসিয়েট করতে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে কথা আমি বলেছিলাম, আর একটা কথা হচ্ছে এই বিজনেস অ্যাডভাইসরি কমিটির রিপোর্ট নিয়ে অনেক হট্টগোল গতবারও হাউসের মধ্যে হয়েছে। এই সম্পর্কে গতবারও আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের চেম্বারে বলেছিলাম যে এটা করার আগে প্রত্যেক পার্টিকে জানানো উচিত যে কোনটাতে কতটুকু সময় দেওয়া দরকার। গতকাল যেটা প্লেস করা হয়েছিল তখনি আমি সেটা সম্পর্কে আপত্তি তুলেছিলাম। কিন্তু এত তাড়াহুড়া হয়ে গেল যে এটা দেখবার কোন সুযোগ পেলাম না। হঠাৎ এটা প্লেস করার সংগে সংগে পাশ হয়ে গেল। এইভাবে না করে ভবিষ্যতে আলাপ আলোচনা করে করা উচিত। এই সম্পর্কে আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়কে অনেক বার বলেছি। এই সম্পর্কে তিনি একটা কিছু করবেন বলেছিলেন। কিন্তু করেন নাই।

যাই হোক, এই যে ত্রিপুরার বিলটা নিয়ে আমি বক্তব্য রেখেছিলাম এবং অনেক মাননীয় সদস্য বক্তব্য রাখতে চান, এই বেঙ্গল সিকিউরিটি অ্যাক্ট বহু বছর ধরেই এখানে আছে। এই সম্পর্কে আমরা পরিচিত। কারণ ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি অ্যাক্টে মানুষকে আটকালে তার কোন বিচার নাই। কাজেই আইনের দিকে সেটা দেখা উচিত যে এই সম্পর্কে আমাদের কোন বিচার বিবেচনা করার আছে কিনা। একথা অনেকেই স্বীকার করবেন যে আমাদের ১৯৪৮ সালে যে অবস্থা ছিল এখন ৭১ সনে সেই অবস্থা নাই। তখন বিধানসভা ছিল না। ১৯৬৭ এ এখানে এটা ছিল। তার আগেও এখানে এটা ছিল। কাজেই এই আইনটা আজকে যখন আমরা সুযোগ পেয়েছি তখন ক্লজ বাই ক্লজ পরীক্ষা করে আমরা বক্তব্য রাখতে পারি কিনা সেই দিক দিয়ে বিচার বিবেচনা করা উচিত। সেই জন্য সময়ের প্রয়োজন আছে। এত তাড়াহুড়া করে বিলটা পাশ না করাই উচিত। তারা বলতে পারেন যেটা আছে সেটাই তো পাশ করার কথা। অনেক আইন আজকের দিনে সংশোধিত হয়ে গেছে। যদি আমরা প্রয়োজন মনে করি তাহলে এ ক্লজের রেকটিফিকেশনের প্রয়োজন আছে কিনা সেগুলো একটু বিচার বিবেচনা করা প্রয়োজন আছে বলেই এটার জন্য সময়ের দরকার। হতে পারে '৬৭ এ যখন বিলটা এখানে আনা হয় তখন কপি দেওয়া হতে পারে। হয়ত আমার বাড়ীতেও আছে। কিন্তু কোথায় যে রেখেছি সেটা খুঁজে বের করতে সময়ের দরকার। কাজেই আজকে আমি আবার অনুরোধ করছি যে আমাদের অরিজিন্যাল কপিগুলি অন্ততঃ সাপ্লাই করা হোক। আমাদের দেখার বা পড়ার সুযোগ দেওয়া হোক। এটা আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের কাছে অনুরোধ রাখছি।

**শ্রী এস, এল, সিংহ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যখন এই অ্যাক্ট ১৯৬৭ সালে আমরা গ্রহণ করি তখন সেটা আমরা গ্রহণ করেছিলাম ১৯৭১ এর জানুয়ারী পর্য্যন্ত। যে অবস্থায় আমরা সেটা গ্রহণ করেছিলাম এখনও সেই অবস্থার কোন পরিবর্ত্তন হয়েছে কিনা সেই সম্বন্ধে মাননীয় সদস্যরা নিশ্চয়ই অবগত আছেন। তবে আমরা গভর্ণমেন্টের পক্ষ থেকে এর প্রয়োজন অনুভব করছি বলেই সেই আইন আমরা পুনঃ চালু করতে চাই। সেজন্য এখানে এটা দেওয়া হয়েছে এবং যখন আনা হয়েছিল ৬৭ এ তখন পুঙ্খানুপুঙ্খ ভাবে হাউস সেটা আলোচনা করেছেন। তার যৌক্তিকতা ছিল বলেই গ্রহণ করা হয়েছে। অতএব এখনও সেই অবস্থা বর্ত্তমান আছে। তার থেকে আরও খারাপ অবস্থা এখন। সেজন্য আমরা অনুরোধ করব সিদ্ধান্ত গ্রহণ করার জন্য। অতএব সেই দিক দিয়ে আমি অনুরোধ করব হাউসকে এটাকে যাতে আমরা গ্রহণ করতে পারি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—মাননীয় স্পীকার স্যার, আমাদের আবেদন নিবেদনে কোন কাজ হলনা। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে বর্ত্তমান অবস্থা আরও ভয়াবহ। তাহলে আমরা সেই আলোচনার সুবিধা থেকে বঞ্চিত হলাম বলেই আমরা এর প্রতিবাদে হাউস ত্যাগ করছি।

(All the opposition members staged walk out)

**Mr. Speaker** :—Now I am putting to vote.

The question that the motion moved by the Hon'ble Chief Minister that the West Bengal Security (Tripura Re-enacting) Amendment Bill, 1971 (Tripura Bill No. 4 of 1971) be taken into consideration at once was then put and carried.

The Bill is considered.

I am now putting the clauses 2, 3 & 1 to vote.

The question that Clause 2 do stand part of the Bill was then put and carried.

The question that Clause 3 do stand part of the Bill was then put and carried.

The question that Clause 1 do stand part of the Bill was then put and carried.

I am now putting the Title to vote.

The question that the Title do stand part of the Bill was then put and carried.

Next business is the passing of the West Bengal Security ( Tripura Re-enacting ) Amendment Bill, 1971 (Tripura Bill No 4 of 1971). I shall now request the Hon'ble Chief Minister to move his Motion for passing of the Bill.

**Shri S. L. Singh** :—Mr. Speaker Sir, I beg to move that the West Bengal Security (Tripura Re-enacting) Amendment Bill, 1971, (Tripura Bill No. 4 of 1971) as settled in the Assembly be passed.

**Mr. Speaker** :—I am now putting the Bill to vote.

The question that the Motion moved by the Hon'ble Chief Minister that the East Bengal Security (Tripura Re-enacting) Amendment Bill, 1971 (Tripura Bill No. 4 of 1971) as settled in the Assembly be passed was then put and passed.

**Mr. Speaker** :—The Bill is passed.

The House stands adjourned till 11 A. M. on Thursday, the 18th March, 1971.

## PAPERS LAID ON THE TABLE

## APPENDIX—'A'

**Starred Question No. 38. by Shri Kshitish Ch. Das.**

প্রশ্ন—

ক) কমলপুরের মাণিকভাণ্ডার হাইয়ার সেকেণ্ডারী স্কুলের শিক্ষকগণ বিগত কয়েকমাস যাবত বেতন পাইতেছেন না ইহা সত্য কিনা ;

খ) সত্য হইয়া থাকিলে বেতন না পাওয়ার কারণ কি ; এবং

গ) ঐ স্কুলের শিক্ষক মহোদয়গণ মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয়ের নিকট বেতন না পাওয়ার দরুণ তাদের দুর্দ্দশার কথা জানাইয়া কোন স্মারকপত্র পাঠাইয়াছেন কি ?

উত্তর—

ক) না

খ) প্রশ্ন ওঠে না

গ) হ্যাঁ।

**Starred Question No. 45. by Shri Kshitish Ch. Das.**

প্রশ্ন—

ক) কমলপুর বিভাগের মরাছড়াতে হাইস্কুল স্থাপন করার কথা সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

খ) থাকিলে কখন হইবে ?

উত্তর—

ক) বর্ত্তমানে কোন পরিকল্পনা নাই।

খ) প্রশ্ন ওঠে না।

## PAPERS LAID ON THE TABLE

## APPENDIX—'B'

**Unstarred Question No. 610 by Shri Bidya Chandra Deb Barma.**

প্রশ্ন—

১। গত এক বছরে ত্রিপুরার স্কুল কলেজে কয়টি ধর্ম্মঘট হইয়াছে ( ১৯৭০ এর জুলাই পর্যন্ত ) তাহার মহকুমা ভিত্তিক হিসাব ; এবং

২। ঐ সকল ধর্ম্মঘটের কারণ কি ?

উত্তর—

১। 

| মহকুমা | ধর্ম্মঘটের সংখ্যা |
|---|---|
| সদর | ৯৩ |
| উদয়পুর | ৩৩ |
| অমরপুর | ৫ |
| সোনামুড়া | ৫ |
| সাব্রুম | ৭ |
| বিলোনীয়া | ৯ |
| খোয়াই | ১১ |
| কমলপুর | ১৯ |
| কৈলাসহর | ২১ |
| ধর্ম্মনগর | ১৬ |

২। উল্লিখিত ধর্ম্মঘটের অধিকাংশই শিক্ষা প্রতিষ্ঠান বা শিক্ষার্থীদের নিজস্ব স্বার্থের সঙ্গে সংশ্লিষ্ট ছিল না। অন্যান্য ক্ষেত্রে ছাত্রছাত্রীরা প্রধানত পানীয় জলের ব্যবস্থা, অত্যাবশ্যকীয় শিক্ষণ সামগ্রী, শ্রেণী কক্ষের আসবাবপত্র, প্রয়োজনীয় সংখ্যক শিক্ষক, প্রস্রাবাগার ও পায়খানার সুবন্দোবস্ত এবং স্কুলঘর মেরামত ও সম্প্রসারণ প্রভৃতি দাবীর ভিত্তিতে ধর্ম্মঘট করে।

Unstarred Question No. 666 by **Shri Aghore Deb Barma.**

প্রশ্ন—

১। বর্ত্তমান বৎসরে ত্রিপুরায় মোট কতজন ছাত্রছাত্রী হাইয়ার সেকেণ্ডারী পরীক্ষায় উত্তীর্ণ হইয়াছে ;

২। ইহার মধ্যে উপজাতীয় ছাত্রছাত্রীর সংখ্যা কত ; এবং

৩। বিভাগ ও স্কুল ভিত্তিক সংখ্যা কত ?

উত্তর—

১। ২৫৬১ জন।

২। ৯২।

৩। তথ্য সংগীয় বিবরণীতে দেওয়া হইল।

## STATEMENT GIVING INFORMATION IN RESPECT OF ASSEMBLY UNSTARRED QUESTION NO. 666.

| Sl. No. | Name of the School | No. of Sch. Tribe students passed in 1st Div. | 2nd Div. | 3rd Div. | Total |
|---|---|---|---|---|---|
| 1. | B. J. Higher Secondary School. | x | 1 | 2 | 3 |
| 2. | M. T. Girls' H/S School. | x | x | 1 | 1 |
| 3. | Kailashahar Girls' H/S School. | x | x | 2 | 2 |
| 4. | B. K Girls' H. S. School. | x | 2 | 2+1 Comp. | 5 |
| 5. | B. J. Girls' H. S. School. | x | 1 | 2 Comp. | 3 |
| 6. | K. C. Girls' H. S. School. | x | x | 1 | 1 |
| 7. | U. K. Academy. | x | x | 4 | 4 |
| 8. | R. K. Institution. | 1 | x | 1 | 2 |
| 9. | B. B. Institution. | x | 1 | 4 | 5 |
| 10. | B, K. Institution. | x | x | 1 | 1 |
| 11. | K. B Institution. | x | 1 | x | 1 |
| 12. | Teliamura H. S. School. | x | x | 2 | 2 |
| 13. | Melaghar H. S. School. | x | x | 2 | 2 |
| 14. | Bagafa Ashram H. S. School. | x | x | 1 | 1 |
| 15. | Khowai H. S. School. | x | 1 | 8 | 9 |
| 16. | N. C. Institution. | x | x | 3 | 3 |
| 17. | Sabroom H. S. School. | x | x | 2 | 2 |
| 18. | Amarpur H. S. School. | x | x | 2 | 2 |
| 19. | Abhoynagar H. S. School | x | 1 | x | 1 |
| 20. | Birendranagar H. S. School. | x | x | 2 | 2 |
| 21. | Kalyanpur H. S. School. | x | x | 1 | 1 |
| 22. | Bisramganj H. S. School. | x | x | 2 | 2 |
| 23. | Charipara H. S. School. | x | x | 1 | 1 |
| 24. | Chebri H. S. School. | x | x | 2 | 2 |
| 25. | Arurdhatinagar H. S. School. | x | x | 1 | 1 |
| 26. | Pallimangal H. S. School. | x | x | 1 | 1 |
| 27. | Kanchanpur High School. | x | x | 3 | 3 |
| 28. | Netaji Subhas Vidya-niketan. | 1 | 2 | 1 | 4 |

| 1 | 2 | 3 | 4 | 5 | 7 |
|---|---|---|---|---|---|
| 29. | Bardwali H. S. School. | x | 4 | 6 | 10 |
| 30. | Belonia Vidyapith. | x | x | 1 | 1 |
| 31. | Bishalgarh H. S. School. | x | x | 1 | 1 |
| 32, | Karaimura H. S. School. | x | x | 3 | 3 |
| 33. | Ranirbazar Vidyamandir. | x | 1 | 1 | 2 |
| 34. | Katlamara H. S. School. | x | x | 2 | 2 |
| 35. | Harachandra H. S. School. | x | x | 1 | 1 |
| 36. | Ishanchandranagar Pargana H. S. School. | x | x | 2 | 2 |
| 37. | Vivekananda H. S. School. | x | x | 1 | 1 |
| 38. | Ramthakur Pathsala H. S. School, Boys. | | | | |
| 39. | Prachya Bharati H. S. School. | x | x | 1 | 1 |

: Unstarred question No. 789 by
: Shri Bidya Ch. Deb Barma,

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১। ত্রিপুরার ছাত্রাবাস সমূহের মধ্যে কোন কোন ছাত্রাবাসে (ক) সুপারিন্টেণ্ডেণ্ট, (খ) পাচক এবং (গ) মেডিক্যাল attendent নাই ;

২। ইহা কি সত্য যে, অনেক স্কুলের ছাত্রছাত্রীরা এই দাবীর উপর আন্দোলন করিতেছেন ; এবং যদি সত্য হয় উহার প্রতিকারের ব্যবস্থা করা হইতেছে না কেন ?

উত্তর

১। ক) ত্রিপুরার সরকারী বিদ্যালয়ের সংশ্লিষ্ট সরকার অনুমোদিত ছাত্রাবাস সমূহের যে কয়টিতে সুপারিন্টেণ্ডেণ্ট ও পাচক নাই, তাহাদের তালিকা পত্র সঙ্গে দেওয়া হইল।

খ) যে সকল ছাত্রাবাসে শিক্ষা বিভাগ কর্ত্তৃক নিযুক্ত মেডিক্যাল attendent নাই তাহাদের তালিকাও সঙ্গে পৃথক দেওয়া হইল।

২। কয়েকটি স্কুলের সংশ্লিষ্ট ছাত্রাবাসের ছাত্রছাত্রীরা এই সম্পর্কে দাবী করিয়াছেন। যে সকল ছাত্রাবাসের জন্য উহার সম্ভাব্য ব্যবস্থা করা প্রয়োজন ঐ গুলিতে নিয়োগ করার ব্যবস্থা করা হইতেছে।

ANNEXURE 'A'

## NAMES OF BOARDING HOUSES WHERE THERE IS NO SUPERINTENDENT AND COOK.

| Sl. No. | Boarding Houses attached to | Remarks. |
|---|---|---|
| 1. | Sepoy Jala Jr. School. | The Headmaster is supervising the Boarding House. Arrangement of cooking is made by the boarders. |
| 2. | Barkathalia Sr. Basic School. | |
| 3. | Chandrapur Col. Sr. Basic School. | There is a cook but no designated Superintendent. |
| 4, | Belonia Girls H. S. School | No designated Supdt. but there is a cook and an attendent. |
| 5. | Barpathari H. S. School | There is a cook but no Supdt. |
| 6. | Muhuripur High School | There is a cook but no Supdt. |
| 7. | Salema Sr. Basic School | |
| 8. | Maracherra Sr. Basic School | |
| 9. | Pabiacherra Sr, Basic School | There is eook but no Supdt. |
| 10. | Jampui High School | No Supdt. but there is a cook, |
| 11. | Ledrai Dewan Jr. High School | |
| 12. | Hmunpui Jr. High School | There is a cook but no Supdt. |
| 13. | Dhamcherra Sr. Basic School | There is a cook but no Supdt. |
| 14. | Pecharthal Sr. Basic School | There is a cook but no Supdt. |
| 15. | Charipara H. S. School | There are two cooks and appointment of Supdt. is under consideration. |
| 16. | Kulai H. S. School | There are two cooks but no Supdt. |
| 17. | K. C. Girls' H. S. School | There is a cook but no Supnt. |

ANNEXURE—'B'

## NAMES OF APPROVED BOARDING HOUSES WHERE THERE IS NO MEDICAL ATTENDANT APPOINTED BY THE EDUCATION DEPARTMENT.

| Sl. No. | Name of the Boarding Houses. |
|---|---|
| 1. | Boarding House attached to Charilam H. S. School. |
| 2. | ,, ,, ,, ,, Kalyanpur H. S. School. |
| 3. | ,, ,, ,, ,, Bagafa Ashram School. |
| 4. | ,, ,, ,, ,, Amarpur H. S. School. |
| 5. | ,, ,, ,, ,, Tripura Lokasikshalaya. |
| 6. | ,, ,, ,, ,, N. C. Institution, Sonamura. |
| 7. | ,, ,, ,, ,, Chebri H. S. School. |
| 8. | ,, ,, ,, ,, Manu H. S. School. |
| 9. | ,, ,, ,, ,, K. B. Institution, Udaipur. |
| 10. | ,, ,, ,, ,, Belonia Girl's H. S. School. |
| 11. | ,, ,, ,, ,, Basic Training College, Kakraban. |
| 12. | ,, ,, ,, ,, Khowai Govt. Girls H. S. School. |
| 13. | ,, ,, ,, ,, B. K. Institution, Belonia. |
| 14. | ,, ,, ,, ,, U. K. Academy, Agartala. |
| 15. | ,, ,, ,, ,, Kamalpur H. S. School. |
| 16. | ,, ,, ,, ,, Muhuripur High School. |
| 17. | ,, ,, ,, ,, Chawmanu S. B. School, Kailasahar. |
| 18. | ,, ,, ,, ,, Mainama High School ,, |
| 19. | ,, ,, ,, ,, Pabiacherra S. B. School ,, |
| 20. | ,, ,, ,, ,, Bodhjung H. S. Schol, Agartala. |
| 21. | ,, ,, ,, ,, M. T. Girls H. S. School, ,, |
| 22. | ,, ,, ,, ,, Sepoyjala Jr. High School. |
| 23. | ,, ,, ,, ,, Barakathalia Sr. Basic School. |
| 24. | ,, ,, ,, ,, Barapathari H. S. School. |
| 25. | ,, ,, ,, ,, Salema Sr. Basic School. |
| 26 | ,, ,, ,, ,, Maracherra Sr. Basic School. |
| 27. | ,, ,, ,, ,, B. B. Institution, Dharmanagar. |
| 28. | ,, ,, ,, ,, Jampui High School. |
| 29. | ,, ,, ,, ,, L. D. Jr. High School. |
| 30. | ,, ,, ,, ,, Hmunpai Jr. High School. |
| 31. | ,, ,, ,, ,, Dhamcherra Sr. Basic School. |
| 32. | ,, ,, ,, ,, Pechartal Sr. Basic School. |
| 33. | ,, ,, ,, ,, Charipara H. S. School. |
| 34. | ,, ,, ,, ,, Kulai H. S. School. |
| 35. | ,, ,, ,, ,, K. C. Girls H. S. School, Kamalpur. |

*Unstarred Question No. 41.*

***By—Shri Khitish Chandra Das.***

**Will the Hon'ble Minister-in-charge of the Education Deptt. be pleased to state—**

প্রশ্ন

(ক) কমলপুর Inspectorate of Schools এ বিগত ১৯৬৭-৬৮ ইং, ১৯৬৮-৬৯ ইং, ১৯৬৯-৭০ ইং ও ১৯৭১ ইং সনের ৩১শে জানুয়ারী তারিখ পর্য্যন্ত কত টাকার সতরঞ্জি ও গালিচা ক্রয় করা হইয়াছে তাহার বৎসর ভিত্তিক টাকার পরিমাণ ; এবং

(খ) 'ক' প্রশ্নে উল্লিখিত সনগুলিতে ঐ Inspectorate of Schools এর অধীন কোন্ কোন্ স্কুলে ঐসব সতরঞ্জি ও গালিচা বিতরণ করা হইয়াছে—নাম এবং সতরঞ্জি ও গালিচার পরিমাণ ?

উত্তর

(ক) ১৯৬৭-৬৮ ও ১৯৬৮-৬৯ সনে কমলপুরের বিদ্যালয় পরিদর্শক কোন সতরঞ্জি বা গালিচা ক্রয় করে নাই। ১৯৬৯-৭০ সনে মোট টাঃ ২৭১০·০০ টাকার সতরঞ্জি কেনা হইয়াছে। তারপর ১৯৭১ ইং সনের ৩১শে জানুয়ারী পর্য্যন্ত কোনও সতরঞ্জি বা গালিচা কেনা হয় নাই।

(খ) ১৯৭৯-৭০ সনে মোট ৪০ খানা সতরঞ্জি কেনা হইয়াছিল এবং তন্মধ্যে ৩৬ খানা ইতিমধ্যেই সংগায তালিকায় উল্লিখিত স্কুল সমূহে বিতরণ করা হইয়াছে। অবশিষ্ট ৪ খানা বিদ্যালয় পরিদর্শকের অফিসে রাখা হইয়াছে। প্রয়োজনানুযায়ী ঐগুলি অন্যান্য স্কুলে দেওয়া হইবে।

## LIST OF SCHOOLS AS MENTIONED IN REPLY TO PART (খ) OF STARRED QUESTION NO. 41.

| | Name of School. | | No. of Satranch given |
|---|---|---|---|
| 1. | Chulubari J. B. School | – | 1 |
| 2. | Duraichara Shyamraipara J. B- School | | 1 |
| 3. | Halhali J. B. School | – | 1 |
| 4. | Dalubari Gate J. B. School | – | 1 |
| 5. | Dalucherra J. B. School | – | 1 |
| 6. | Kulai Colony J. B. School | – | 1 |
| 7. | Mechuria J. B. School | – | 1 |
| 8. | Mechuria Col. No. 2 J. B. School | – | 1 |
| 9. | Mendirhour J. B. School | - | 1 |
| 10. | Kalachari No. 2 J. B. School | – | 1 |
| 11. | Baralutma S. B. School | · | 1 |
| 12. | Halhuli J. B. School | – | 1 |
| 13. | Kalachari J. B. School | – | 1 |
| 14. | Panchasi S. B School | – | 1 |
| 15. | Manik Bhander J. B. School | – | 1 |
| 16. | Barasurma J. B. School | – | 1 |
| 17. | Model J. B. School | – | 1 |
| 18. | Kulai J. B. School | – | 1 |
| 19. | Halhuli U V. Jr. High School | – | 1 |
| 20. | Halhuli J. B. School | – | 1 |
| 21. | Salema S. B. School | – | 1 |
| 22. | Methirmia J. B. School | – | 1 |
| 23. | Debicherra S. B. School | – | 1 |
| 24. | Kamalpur Girls' J. B. School | - | 1 |
| 25. | Fu'chari S. B. School | – | 1 |
| 26. | Sridampur S. B. School | – | 1 |
| 27. | Ramdurlavpur T. E. J. B. School | – | 1 |
| 28. | Harerkhola S. B. School | – | 3 |
| 29. | Chandraipara S. B. School | – | 1 |
| 30. | Maharani S. B. School | – | 1 |
| 31. | Madrasa S. B School | – | 1 |
| 32. | Duraichara Shibbari S. B. School | – | 1 |
| 33. | Baligaon S. B. School | – | 1 |
| 34. | Noagaon S. B. School | – | 1 |

Unstarred Question No. 47.

**By—Sri Kshitish Chandra Das.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Deptt. be pleased to state—

প্রশ্ন

(ক) কমলপুর মহকুমায় যে সকল হাই, হায়ার সেকেণ্ডারী ও সিনিয়র বেসিক স্কুলে নিজস্ব Boarding house আছে এমন স্কুলের সংখ্যা কত ;

(খ) স্কুল ভিত্তিক ঐ সমস্ত Boarding house এর আসন সংখ্যা কত ;

(গ) যে সব হাই, হায়ার সেকেণ্ডারী স্কুল ও সিনিয়র বেসিক স্কুলে বর্ডিং হাউস নাই, তাদের নাম ?

উত্তর

(ক) ৬টি।

(খ) কমলপুর হায়ার সেকেণ্ডারী স্কুল—২৫
শরচন্দ্র হায়ার সেকেণ্ডারী স্কুল—২৪
সালেমা সিনিয়র বেসিক স্কুল—১০
মরাছড়া সিনিয়র বেসিক স্কুল—১২
কে, সি, গার্লস্ হায়ার সেকেণ্ডারী স্কুল—১০
কুলাই হায়ার সেকেণ্ডারী স্কুল—১০

(গ) তথ্য সংগীয় তালিকায় দেওয়া হইল :

১। বালিগাঁও সিনিয়র বেসিক স্কুল
২। বড় লুতমা ,, ,, ,,
৩। চন্দ্রাই পাড়া ,, ,, ,,
৪। দুরাইছড়া ,, ,, ,,
৫। দেবীছড়া ,, ,, ,,
৬। ফুলছড়ী ,, ,, ,,
৭। হারের খোলা ,, ,, ,,
৮। মাদ্রাসা ,, ,, ,,
৯। মহারাণী ,, ,, ,,
১০। পঞ্চাশী ,, ,, ,,
১১। শ্রীদামপুর ,, ,, ,,

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE GOVERNMENT OF UNION TERRITORIES ACT, 1963.

**18th March, 1971.**

The House met in the Assembly Chamber, Agartala at 11 A. M. on Thursday, the 18th March, 1971.

## PRESENT

Shri Manindra Lal Bhowmick, Speaker in the Chair, the Chief Minister, 3 Ministers, the Deputy Speaker, the Deputy Minister and 24 members.

## QUESTIONS

**Mr. Speaker**—To day in the list of business are the following questions to be answered by the Ministers concerned. Starred Questions—Shri Bidya Ch Deb Barma.

**Shri Bidya Ch. Deb Barma**—Starred Question No. 586.

**Shri Sachindra Lal Singh**—Starred Question No. 586, Sir.

প্রশ্ন

১। ডম্বুর হাইডেল প্রজেক্ট এর বাহিরে ঠিকাদার N. P. C. C. কে সরকার কি কি কাজ দিয়াছেন—তাহার বিবরণ :

২। ঐ সকল কাজ তাহাদের দেওয়ার কারণ কি ; এবং

৩। ঐ কাজ কবে দেওয়া হইয়াছে এবং কতদূর অগ্রসর হইয়াছে ?

উত্তর

১। কাটাখালে শালের খুঁটিদ্বারা পলি সাইডিং নির্ম্মাণের জন্য শাল কাঠের খুঁটি পোতার ( ড্রাইভ করার ) কাজ ;

২। স্থানীয় ঠিকাদারের দ্বারা এই কাজ যথাসময়ে সম্পন্ন করা সম্ভবপর ছিল না।

৩। ২৩/৩/৭০ তারিখে কাজটি দেওয়া হইয়াছিল এবং ৩০/৫/৭০ তারিখে কাজটি শেষ হইয়াছিল।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা**।—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে এন, পি, সি, কে যে কাজ দেওয়া হয়েছে, সে কর্ম্মচারী নিয়োগ করার ব্যাপারে আমাদের ত্রিপুরা সরকারকে জিজ্ঞাসা করার কোন প্রয়োজন আছে কি না ? যদি থাকে তাহলে তার বিবরণ ?

**শ্রী এস, এল, সিংহ**—সেখানে সরকারী কর্ম্মচারী তো আছেই, তাছাড়াও সেখানে আরও কর্ম্মচারী নিয়োগ করা হচ্ছে এবং হবে এবং সেই মতই কাজ চলছে এবং চলবে।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—স্যার, আমার প্রশ্নটা ছিল, যে এন, পি, সি, সিকে কাজ দেওয়া হল, সে কর্মচারীদের নিয়োগ করার ব্যাপারে আমাদের ত্রিপুরা সরকারকে জানায় কি না?

**শ্রী এস, এল, সিংহ** :—এন, পি, সি, সি হল একটা প্রতিষ্ঠান, তার নিজেরই কর্ম্মচারী আছে, তাছাড়া যদি প্রয়োজন মনে করেন, তাহলে তখন এখান থেকেও কর্ম্মচারী নিয়োগ করে থাকেন।

**শ্রীবাজুবন রিয়াং** : মাননীয় মন্ত্রী মহোদয়, নতুন বাজারের কাছে কাউমারাঘাটের উপর যে ব্রীজটি হচ্ছে, সেটা কি এন, পি, সি, সি করছে না অন্য কেউ করছে জানাবেন কি?

**শ্রী এস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ অব ইট।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় এন, পি, সি, সিকে কাজ দেওয়ার ব্যাপারে আমাদের ত্রিপুরা সরকারের সঙ্গে কোন চুক্তি হয়েছিল কি না জানাবেন কি?

**শ্রী এস, এল, সিংহ** :—স্যার এটা হল একটা কন্ট্রাক্ট বেসিস ওয়ার্ক। কাজেই কন্টাক্ট ইটসেলফ ইজ এ্যান এগ্রিমেন্ট।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, সেই কন্ট্রাকটা কি ছিল সেটা বলতে পারেন কি?

**শ্রী এস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীবাজুবন রিয়াং** :—স্যার, আমি জানতে চেয়েছিলাম যে, কাউমারাঘাটে যে ব্রীজটি হবে সেটি কি এন, পি, সি, সিকে দেওয়া হয়েছে না অন্য কাউকে দেওয়া হয়েছে?

**শ্রী এস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ, স্যার, দ্যাট আই টল্ড হিম বিফোর।

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় তাহলে কি আমার প্রশ্নের উত্তর ইনকমপ্লিট থাকবে?

**শ্রী এস, এল, সিংহ** :—স্যার, আমি তো আগেই বলেছি যে কাটাখালে শালের খুঁটিদ্বারা পলিসাইডিং নির্ম্মাণের জন্য শাল কাঠের খুঁটি পোতার কাজ দেওয়া হয়েছে।

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, তাহলে কি আমরা ধরে নিতে পারি যে তাদেরকে এই ছাড়া আর কোন কাজ দেওয়া হয় নি?

**Mr. Speaker** :—Shri Monoranjan Nath.

**Shri Monoranjan Nath** :—Starred Question No. 644.

**Shri S. L. Singh** :—Starred Question No. 644, Sir.

প্রশ্ন

১। ইহা কি সত্য—কৈলাসহর সাবডিভিশনের তেলিয়া এবং ভাগ্যপুর মৌজায় বিরাট মাঠে (Marshy land) drainag.e এর অভাবে জনসাধারণ ফসল করিতে পারেন না ;

২। সত্য হইলে সরকারের নিকট উক্ত এলাকার জনসাধারণের আবেদন এবং উক্ত এলাকার জনপ্রতিনিধির অনুরোধ সত্বেও কোন পরিকল্পনা বা কাজ না করার কারণ কি ?

উত্তর

১। ( ১ এবং ২ ) পূর্ত্ত বিভাগ অবগত নহেন।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি, এগ্রিকালচার ডিপার্টমেন্ট থেকে এটা পাঠানো সত্বেও মাইনর ইরিগেশান ডিপার্টমেন্ট সেটা করছে না ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ স্যার।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি, গত বৎসর মাইনর ইরিগেশান ডিপার্টমেন্ট থেকে ৩০টি স্কীমের এবং ১২টি স্কীমের কাজ করানো হয়েছে কৈলাসহর সাবডিভিশনের একটি এলাকায় ?

**Shri S. L. Singh :**—Then money is needed. According to money the work is taken up by the P.W.D Department.

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় মন্ত্রী মহোদয় অনুসন্ধান নেবেন কি, এগ্রিকালচার ডিপার্টমেন্ট যে সমস্ত প্রপোজাল পাঠিয়েছে, সেইসব প্রপোজাল মাইনর ইরিগেশান ডিপার্টমেন্টের এস, ডি, ও কৈলাসহর তার খুশি মত করছে ?

**শ্রীএস, এল, সিংহ :**—ইট ইজ নট নোন টু আস।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি, মাইনর ইরিগেশনের এস, ডি, ও এটার মধ্যে নানারকম বিশৃংখলা চালিয়েছেন ?

**শ্রী এস, এল, সিংহ :**—ইট ইজ নট নোন টু আস।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি এই সমস্ত কাজ করবার জন্য একটা কমিটি নিয়োগ করবেন কি না ?

**Shri S. L. Singh :**—If a particular case comes, then I shall see.

**Shri Debendra Kishore Choudhury :**—It is a specific case. It has been given by the Deputy Speaker.

**Shri S. L. Singh :**—It is not specific case.

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :**—মাননীয় মন্ত্রী মহোদয় এখানে বলেছেন যে কো-অপারেটিভের মারফত এই কাজগুলি করা হচ্ছে এবং সেল্‌ফ হেল্‌পে হচ্ছে। তাহলে সেখানে নিশ্চয়ই গভর্ণমেন্টের কোন এজেন্সী আছে, যারা এই কাজগুলি সুপারভাইজ করছে এবং

কো-অপারেটিভগুলি নিশ্চয়ই সরকার থেকে সাহায্য পাচ্ছে। কাজেই সেই কো-অপারেটিভগুলি কত টাকা সাহায্য পাচ্ছে এবং সেইগুলি কার সুপারভিশনে হচ্ছে সেটা মাননীয় মন্ত্রী মহোদয় দয়া করে জানাবেন কি?

**Shri S. L. Singh :—**First of all undertaking the work by themselves as a co-operative effort is being examined. We are only examining this.

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :—**মাননীয় মন্ত্রী মহোদয়ের উত্তর থেকে তাহলে কি আমরা এই বুঝব যে হোল জিনিষটা এগজামিনিং ষ্টেজে আছে এবং এটাই সত্য মাননীয় সদস্য যে বলেছেন ৩০টি কাজ নেওয়া হয়েছে এবং তার কাজ চলছে সেটা সত্য নয়?

**শ্রীএস, এল, সিংহ :—**মাননীয় অধ্যক্ষ মহোদয় আমাকে ১নং এবং ২নং প্রশ্নে যা জিজ্ঞাসা করা হয়েছে, আমি উত্তরে বলেছি যে পূর্তবিভাগ অবগত নহেন।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোন প্রশ্ন যদি আসে, ভুল ডিপার্টমেন্ট যদি হয়, তাহলে মন্ত্রীদের দায়িত্ব রেসপেক্টিভ ডিপার্টমেন্টকে এ্যাডরেস করে সেই উত্তর এনে মেম্বারসদের কাছে পৌঁছে দেওয়া। এই কোয়েশ্চানটা বহুদিন পর্যন্ত পস্টপণ্ড আছে। যদি এই ডিপার্টমেন্টের না হয়ে থাকে, এ্যাগ্রিকালচার ডিপার্টমেন্টের যদি হয়ে থাকে, তাহলে সেই ডিপার্টমেন্ট থেকে ইনফরমেশান এনে কেন হাউসে দেওয়া হল না এবং কেন আজকে মেম্বার সেটিসফাই হতে পারল না সেটার সেটিসফাই উত্তর মাননীয় মন্ত্রী মহোদয় দেবেন কি?

**শ্রীএস, এল, সিংহ :—**মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি এই জায়গায় বলেছি যে পূর্তবিভাগ এই কাজ করছেন। তারপর যদি বলেন, তাহলে আই ডিম্যাণ্ড নোটিশ।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :—**কথাটার স্পষ্ট উত্তর হয় নাই। তিনি এখানে বলেছেন যে কো-অপারেটিভ মারফত এটা হচ্ছে। তাহলে নিশ্চয়ই কোন একটা এজেন্সী সেটার সুপারভিশন করছে কাজটা কতটুকু হচ্ছে না হচ্ছে দেখার জন্য, একটা ডিপার্টমেন্ট থেকে তা করছেন। তার যে একটা পস্টপণ্ড কোয়েশ্চান, তার যে একটা স্পেসিফিক পিরিয়ডের মধ্যে উত্তর দেওয়া, সেই স্পষ্ট উত্তরটা মেম্বারকে জানাবেন কি?

**শ্রী এস, এল, সিংহ :—**যাহা আমার অবগত ছিল, সেটা আমি দিয়েছি,—particulars are being examined for localised benefit etc.

**শ্রীযতীন্দ্রকুমার মজুমদার :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা কি ডিবেট?

**মিঃ স্পীকার :—**নো, ইট ইজ নট ডিবেট।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :—**মাননীয় সদস্য প্রশ্ন-এর মধ্যে ইনফরমেশান সাপ্লাই করেছেন—মাননীয় সদস্য বলেছেন যে কতগুলি কাজ হচ্ছে, কাজেই সমস্ত ঘটনাটাকে অনুসন্ধান করে, এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় হাউসে একটা ষ্টেটমেণ্ট করবেন কি।

মাননীয় সদস্য বলেছেন যে এ্যাগ্রিকালচার ডিপার্টমেণ্ট থেকে ৩০টি কাজ করা হচ্ছে এবং তার মধ্যে কতগুলি কাজ হয়েছে। এখন প্রশ্নকর্তা যেটা জানতে চেয়েছেন সেটা ঠিক, না মাননীয় মন্ত্রী মহোদয় যেটা বললেন সেটা ঠিক, সেটা আমরা জানতে চাই। এই যে ডিসকাশনের দুইটি দিক, সেটা তিনি নিজের থেকে ষ্টেটমেণ্ট করে কো-অপারেটিভ কতটুকু কাজ করেছে, কি প্রপোজাল আছে, সেই কাজ কবে পর্য্যন্ত হবে, সেটা জানাতে মন্ত্রী মহোদয় রাজী আছেন কি ?

**শ্রী এস, এল, সিংহ** :—আমি নোটিশ চাই স্যার।

**Mr. Speaker** :—Shri Naresh Roy.

**Shri Naresh Roy** :—Question No. 667.

**Shri S. L. Singh** :—Question No. 667 Sir.

**প্রশ্ন**

১। অমরপুর, নূতন রাজার রাস্তার কাউয়াঘাটের নিকটবর্ত্তী স্থান থেকে চেলাগাং হয়ে জলাইয়া রাস্তা পর্য্যন্ত যে মটর রাস্তা তাহা কোন সনে আরম্ভ হইয়াছিল ;

২। এই রাস্তার কাজে ১৯৭০ সনের মার্চ মাস পর্য্যন্ত মোট কত টাকা ব্যয়িত হয়েছে।

৩। বর্ত্তমানে এই রাস্তা দিয়ে কোনরকম মটর জীপ চলাচল করে কিনা ; এবং

৪। যদি না করে থাকে, উহার কারণ ?

**উত্তর**

১। ১৯৬৪ ইং সনে।

২। ১২,০৬,১৩৬ টাকা।

৩। চেলাগাং পর্যান্ত জীপ চলাচল করিতে পারে ; কিন্তু চেলাগাং হইতে জলাইয়া জীপ যাতায়াতের জন্য উন্মুক্ত নয়।

৪। ঠিকাদার অপারগ হওয়ায় রাস্তার কাজ সম্পন্ন করিতে পারা যায় নাই ;

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন, এই রাস্তার মধ্যে সবগুলি কালভার্ট বা ব্রীজ করা হয়েছে কি না ?

**শ্রী এস, এল, সিংহ** :—আই ডিম্যাণ্ড নোটিশ স্যার।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, এই রাস্তার ঠিকাদারের নাম কি ?

**শ্রী এস, এল, সিংহ** :—আই ডিম্যাণ্ড নোটিশ স্যার।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটা জিনিষ জানতে চাই এই প্রশ্নটা কোন সনে, কোন তারিখে এই হাউসে দেওয়া হয়েছিল ? এখানে পরিষ্কার লেখা

আছে, ইট ইজ পস্টপণ্ড কোয়েশ্চান, গত মার্চ মাস'এ এটা দেওয়া হয়েছিল, এখনও ডিম্যাণ্ড নোটিশ করা হচ্ছে, তাহলে প্রশ্ন করে লাভ কি।

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই রাস্তা উন্নয়ন করার প্রয়োজনীয়তা মনে করেন কি না।

**শ্রী এস, এল, সিংহ** :—উন্নয়ন করার নিশ্চয়ই দরকার আছে।

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই রাস্তার উন্নতির প্রয়োজন মনে করেন কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—উন্নতি করা তো নিশ্চয়ই দরকার।

**শ্রীবাজুবন রিয়াং** :—যদি প্রয়োজন মনে করেন তাহলে চলতি আর্থিক বৎসরে এটা করা সম্ভব হবে কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—অর্থ থাকলে সম্ভব হবে। অর্থ না থাকলে হবে না।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—বর্তমানে এই রাস্তায় কোন কাজ হচ্ছে কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—দি ওয়ার্ক ইজ ইন প্রগ্রেস।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই রাস্তায় কি কাজ করা হয়েছিল ? অর্থাৎ কাওয়ামারা টু নূতনবাজার একটা রাস্তা আছে। ঐ রাস্তাটা বাদ দিয়ে এই রাস্তাটা করা হয়েছে কিনা। অর্থাৎ গোমতী নদীর উপর ব্রিজটা এভয়েড করার জন্য এই রাস্তাটা ঘুরিয়ে করা হচ্ছে। কিন্তু আধামাধা করে করার কি অর্থ আছে ? করলে কম্প্লিট করা হোক।

**শ্রীএস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাকে যে রাস্তার কথা বলা হয়েছে তার উত্তর আমি দিয়েছি।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এনাদার ঠিকাদার যে নিযুক্ত হয়েছে তিনি কবে নিযুক্ত হয়েছেন এবং সেই ঠিকাদার কতখানি কাজ অগ্রসর করেছেন এবং সেই ঠিকাদারের নাম কি ?

**শ্রীএস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন কাউয়ামারা ঘাট থেকে চেলাগাং পর্য্যন্ত রাস্তা করা হয়েছে এই রাস্তা দিয়ে বর্তমান যে প্রজেক্ট অফিস যেখানে আছে সেটা কত মাইল দূর ?

**শ্রীএস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**Mr. Speaker** :—Shri Promode Rn. Dasgupta.

**Shri P. R. Dasgupta** :—Question No. 712.

**Shri S. L. Singh** :—Mr. Speaker, Sir, Question No. 712.

QUESTION

1. Whether Hashermatha Road under Mohanpur Block has been completed in conformity with the Plan and estimate.
2. If not the reason therefor ?

ANSWER

1 & 2. The P. W. D. is not aware of any road like "Hashermatha Road".

**Mr. Speaker** :— Shri Binoy Bhushan Banerjee.

**Shri Binoy Bhushan Banerjee** :— Mr. Speaker Sir. Question No. 757.

**Shri S. L. Singh** :— Mr. Speaker, Sir, Question No. 757.

প্রশ্ন :—

ক) ইহা কি সত্য যে, বাগনা সার্কেলের জন্য ভি, এল, ডবলু কোয়ার্টার এবং বীজাগারের জন্য যে দুইটি ঘর দীর্ঘদিন পূর্ব্বে তৈয়ার করা আরম্ভ হইয়াছিল তাহা আজও সম্পূর্ণ হয় নাই ?

খ) উক্ত কোয়ার্টার দুইটির জায়গার মালিকানা সরকার পাইয়াছেন কি ?

গ) যদি মালিকানা না পাইয়া থাকেন তবে ব্যক্তিগত সম্পত্তির উপর সরকারী ঘর তোলার কারণ কি ?

উত্তর—

ক) হাঁ, ইহা সত্য।

খ) জায়গাটির মালিক স্বেচ্ছায় উহা ছাড়িয়া দিয়াছেন বলিয়া যথাবিহিত দলিলাদি ও দ্বারা জায়গার মালিকানা সরকারকে হস্তান্তর করা সাপেক্ষে উক্ত জায়গার উপর

গ) সরকারী ঘর তোলার কাজ আরম্ভ হইয়াছে।

**শ্রীবিনয় ব্যানার্জী** :— ঐ ঘরের কাজ কবে আরম্ভ হয় ?

**শ্রীএস, এল, সিংহ** :— ১২-৫-১৯৬৫ এ।

**শ্রীআবদুল ওয়াজিদ** : — ঐ দুইটা ঘরে কত টাকা খরচ হয়েছিল ?

**Shri S. L. Singh** ;— The estimated cost of the V.L.W. quarter was Rs. 7.855 and that of the seed stoie was Rs. 3,430/-.

**শ্রীআবদুল ওয়াজিদ** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি অ্যাকচুয়ালী কত টাকা খরচ হয়েছিল ? অ্যাকচুয়াল একসপেনডিচার কত হয়েছিল ?

**শ্রীএস, এল, সিংহ** :— আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :— দেখা যাচ্ছে যে ৬৫ এ এই কোয়ার্টারগুলি করা হয়েছিল। এর পরে বর্ত্তমান অবস্থায় ঘরগুলি কি কমপ্লিট করা হয়েছে বা এর পজেশান কি

সরকার এখন গ্রহণ করেছেন। যদি না করে থাকেন তাহলে এই জায়গাগুলি দখল করার জন্য সরকার কি ব্যবস্থা করেছেন এবং যারা এত কাজ করেছিলেন না জেনে, তাদের উপর কি কোন শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

**Shri S. L. Singh** :— Steps are being taken to get the work completed by the P. W. D. এবং ডিপার্টমেন্টের তরফ থেকে জায়গার মালিকানা গ্রহণ করা সাপেক্ষে উক্ত জায়গার উপর সরকারী মালিকানা জারী করা হয়েছে এবং সেজন্যই ঐ ব্যক্তি ঘর ছেড়ে দেবেন বলা হয়েছে এবং তার দলিলাদি সম্পন্ন করার কাজ চলছে।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :— এই দলিল সম্পন্ন হতে আর কতদিন লাগবে এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এবং তারপর সবটা কমপ্লিট করতে আর কতদিন লাগবে ?

**শ্রীএস, এল, সিংহ** :— স্বেচ্ছায় সম্পত্তি ছেড়ে দিয়েছেন। এখন যত সত্বর পারা যায় দলিল সম্পন্ন করার চেষ্টা করা হবে।

**Mr. Speaker** :— Shri Ershad Ali Chowdhory. Absent. Shri Rabindra Chandra Deb Rankhal.

**Shri Rabindra Ch. Deb Rankhal** ;— Question No. 853

**Shri S. L. Singh** :— Mr. Speaker, Sir, Question No 853.

প্রশ্ন—

১। ইহা কি সত্য যে এ, এ, রোড এর ৩৯ মাইল পোস্টের নিকট পুলটি ২ বৎসর পূর্ব্বে নির্মিত হওয়া সত্বেও approach এ earth filling না হওয়ায় যানবাহন চলাচলের অসুবিধা হইতেছে, এবং

২। যদি সত্য হয় earth filling না করার কারণ কি ?

উত্তর—

১) না, চলাচলের অসুবিধা কিছুটা আছে।

২) ১ নং উত্তরের পরিপ্রেক্ষিত বলা হয়েছে যে সেটা easily যাতে চলাচল করতে পারে তার যথোপযুক্ত ব্যবস্থা যথা সত্বর করা হবে।

**Mr. Speakar** :— Shri Rajkumar Kamaljit Singh.

**Shri Rajkumar Kamaljit Singh** :— Question No. 33

**Shri S. L. Singha** :— Mr. Speaker, Sir, Question No. 33

প্রশ্ন—

১) P. W. D র অধীন কতজন Overseer ৫ বৎসরের অধিক কাল চাকুরী করিতেছেন।

২) তাহাদের মধ্যে কতজন quasi-permanent ও permanent করা হইয়াছে ? এবং

৩) যদি তাহা না করা হইয়া থাকে তাহার কারণ ?

উত্তর—

১) ২১২ জন।

২) **Quasi-permanent** ২২ জন।
**Permanent** ১৪০ জন।

৩) নিষ্প্রয়োজন।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং :—** স্পীকার স্যার, ৩ নং প্রশ্নের উত্তরটা পাওয়া যায় নি।

**শ্রীএস, এল, সিংহ :—** ডাজ নট এ্যারাইজ।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং :—** মাননীয় মন্ত্রী মহোদয়, এই ছাড়া বাকীগুলির কি হবে সেটা জানাবেন কি ?

**শ্রীএস, এল, সিংহ :—** কোয়াসী পার্মানেন্ট এবং পার্মানেন্ট করতে হলে পুলিশ রিপোর্ট, ভেরিফিকেশান রিপোর্ট প্রভৃতি কতগুলি ফরমেলিটিজ পালন করতে হয়। আর সেগুলি যতক্ষন পর্য্যন্ত না করা হচ্ছে ততক্ষন পর্য্যন্ত কোন লোককে কোয়াসী পার্মানেন্ট বা পার্মানেন্ট করা চলে না।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :—** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে ৫ বছরের উর্দ্ধে কতজন কর্মচারী কর্মে নিযুক্ত আছে, যাদেরকে কোয়াসী পার্মানেন্ট বা পার্মেনেন্ট করা হয় নি ?

**শ্রীএস, এল, সিংহ :—** আই ডিমাণ্ড নোটিশ, স্যার।

**Mr. Speaker** ;— Shri Bidya Ch. Deb Barma.

**Shri Bidya Ch. Deb Barma** ;— Starred Question No. 587.

**Shri S. L. Singh** :— Starred Question No. 587, Sir.

প্রশ্ন—

১) Dumbur Hydel Project এলাকায় Mizo Sankrak আক্রমণের জন্য ঠিকাদাররা N. P. C. C. কি কোন ক্ষতি পূরণ দাবী করিয়াছেন ;

২) যদি ক্ষতিপূরণ দাবী করিয়া থাকেন, তাহার বিবরণ ;

৩) ঐ আক্রমণের ফলে Project এর কাজ কি বিলম্বিত হওয়ার সম্ভাবনা আছে. যদি থাকে ঐ সম্পর্কে N. P. C. C র বক্তব্য কি ?

উত্তর—

১) হাঁ

২) মালপত্র ও যন্ত্রপাতির ক্ষতির বাবত :— ৯৩,৪০২ টাকা
ঠিকাদার এন পি সি সি'র কর্ম্মচারীদের— ৫৭,৮০২ ,,
ব্যক্তিগত ক্ষতি বাবত :— ১৫১,২০৪ ,,
১৫% ওভার হেড চার্জ্জ... ২২,২৮১ ,,
মোট— ১৭৩,৪৮৫ টাকা

৩) না,

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে ডুম্বুর হাইড্রো ইলেকট্রিক প্রজেক্টে যখন মিজো আক্রমণ হয়, তখন সেখানে বিশেষ করে তীর্থমুখকে প্রটেকশান দেওয়ার জন্য কোন রকম সিকিউরিটির ব্যবস্থা ছিল কিনা ?

**শ্রীএস, এল, সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে মিজো আক্রমণ করবে এই রকম সম্ভাবনা যখন সেখানে উপস্থিত হয়, তখন সেখানকার ব্যবসায়ীও পাবলিকের কাছ থেকে কোন দরখাস্ত এই মর্মে পেয়েছেন কিনা ?

**শ্রীএস, এল, সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে সেখানকার পাবলিকের মধ্যে যাদের ক্ষতি হয়েছে, তাদেরকে কি কোন ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কিনা ?

**শ্রীএস, এল, সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে এন, পি, সি, সি ক্ষতিপূরণ দাবী করেছে, সেই ক্ষতিপূরন দেওয়ার জন্য সরকার থেকে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

**Shri Sachindra Lal Singh** :—It is under consideration.

**Mr. Speaker :**—Shri Promode Rn. Dasgupta.

**Shri Pramode Rn. Dasgupta** :—Starred Question No. 809.

**Shri S. L. Singh** :—Starred Question No. 809, Sir.

QUESTION

1. Whether it is a fact that the bund construction on Dainacherra at Mantala Colony under Mohanpur Block has been washed away becouse of weak construction with bricks of inferior quality.
2. If so, total expenditure incurred for its construction and the step taken against tde contractor ?

ANSWER

1. No bund was constructed on Dainacherra at Montala Colony by the Block or the P. W. D, Hence the question of washing way does not arise.
2. Does not arise.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে মোহনপুর ব্লকের অধীন মনতলী কলোনীর নিকট ধনিয়াছড়াতে কোন সীজন্যাল বাঁধ তৈরী করা হয়েছিল কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ, স্যার।

**Mr. Speaker** :—Shri Rabindra Ch. Deb Rankhal.

**Shri Rabindra Ch. Deb Rankhal** :—Starred Question No. 854.

**Shri Sachindra Lal Singh** :—Starred Question No. 854, Sir.

প্রশ্ন

১। তেলিয়ামুড়া-অমরপুর রাস্তার Construction করার জন্য ১ বৎসর পূর্ব্বে Tender call করা হইয়াছে কি ?

২। হইয়া থাকিলে এখন পর্য্যন্ত রাস্তার কাজ আরম্ভ না হওয়ার কারণ কি ?

উত্তর

১। না।

২। ১নং উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠেনা।

**Mr. Speaker** :—Shri Benoy Bhushan Banerjee.

**Shri Benoy Bhushan Banerjee** :—Starred Question No. 844.

**Shri Sachindry Lal Singh** :—Starred Qnestion No. 844. Sir.

প্রশ্ন

১। ইহা কি সত্য যে পানিসাগর ( ধর্মনগর ) B. D. C হইতে ড্রেইনেজ স্কীমে সরকারের নিকট পুনঃ পুনঃ স্কীম পাঠান সত্বেও আজ পর্য্যন্ত কোন কাজের মঞ্জুরী পাওয়া যায় নাই ; এবং

২। সত্য হইলে মঞ্জুরী না পাওয়ার কারণ কি ?

উত্তর

(১ এবং ২) পূর্ত্ত বিভাগ অথবা বি, ডি, ও, পানিসাগর ড্রেইনেজ স্কীমের এরূপ কোন প্রস্তাব পাইয়াছেন বলিয়া জানা-যায় নাই।

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে রামনগর ড্রেইনেজ স্কীম সম্পর্কে বি, ডি, সি, এগ্রিকালচার ডিপার্টমেন্ট এবং মাইনর ইরিগেশন ডিপার্টমেন্টে কোন স্কীম আছে কিনা ?

**Shri Sachindra Lal Singh** :—A proposal for construction of lift irrigation scheme under Panisagar Block is under consideration.

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে রামনগর ড্রেইনেজ স্কীম সম্পর্কে মাইনর ইরিগেশন ডিপার্টমেন্টের বাজেটেও চার্ট অব লিষ্ট আছে এবং সেই লিষ্ট অনুসারে আজ পর্য্যন্ত সেখানে কোন কাজই হয় নি এবং এটা সম্পর্কে বি, ডি, সি কোন রিপোর্ট পায়নি বলে বলছে, কাজেই এটা তদন্ত করে জানাবেন কি ?

**Shri Sachindra Lal Singh** :—9 nos. of seasonal bundhs have been constructed under Panisagar Block during the year 1969-70. Whether these are within this, I do not know.

**Mr. Speaker** :—Is any member interested in the question of Shri Ershad Ali Choudhury ?

**Shri Nishi Kanta Sarkar** :—Yes, Sir Starred Question No. 780.

**Shri Sachindra Lal Singha** :—Starred Question No. 780, Sir.

প্রশ্ন

১। উদয়পুর বিভাগের ডাকুমা জলার শিংগড়িয়া ছড়াতে যে স্লুইশ গেইট করার পরিকল্পনা সরকারের আছে তাহা কার্য্যকরী হইতে আর কতকাল সময় লাগিবে ?

২। বর্ত্তমান আর্থিক বৎসরে উহার কার্য্য আরম্ভ হওয়ার কোন সম্ভাবনা আছে কি ?

উত্তর

(১ এবং ২) দাকমাজলার বন্যা নিরোধের জন্য ২,৭৭,৮০০ টাকার একটি প্রকল্পের এষ্টিমেট তৈরী করা হইয়াছিল। এই প্রস্তাবিত প্রকল্প অনুসারে দাকমাজলার জল নিষ্কাসনের জন্য একটি স্লুইস নির্ম্মানেরও পরিকল্পনা ছিল। মনে হয় মাননীয় সদস্য এই স্লুইসের কথাই বলিতেছেন। অর্থাভাব বশতঃ দাকমাজলার এই প্রকল্পটি রূপায়িত করিতে পারা যাইতেছে না।

**Mr. Speaker** :—**Shri Naresh Roy.**

**Shri Naresh Roy** :—Question No. 651 Sir.

**Shri S. L. Singh** :—Question No. 651 Sir,

প্রশ্ন

১। আগরতলা হইতে সিঙ্গারবিল এয়ার পোর্ট পর্য্যন্ত পাঁচের রাস্তায় Electric lightএর ব্যবস্থা আছে কি ?

২। থাকিলে ঐ রাস্তার পার্শ্ববর্ত্তী বাড়ীগুলিতে Electric supply পাওয়ার জন্য কতগুলি দরখাস্ত পাওয়া গিয়াছে ?

২। এই পর্য্যন্ত কতগুলি দরখাস্ত মঞ্জুর করা হইয়াছে ?

উত্তর

১। হাঁ।;

২। ৪৬টি।

২। ১৫টি।

**শ্রীনরেশ রায় :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি এই রাস্তাগুলিতে যদি ইলেকট্রিক লাইটের ব্যবস্থা থাকে তাহলে কেন দেওয়া হইতেছে না ?

**শ্রীএস, এল, সিংহ :**—পাওয়ার ইজ নট সাফিসিয়েন্ট।

**শ্রীনরেশ রায় :**—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে এই রাস্তার ধাপে ধাপে ইলেকট্রিক লাইট দেওয়ার প্রয়োজনীয়তা কি ? যেমন আগরতলা থেকে গুরখা বস্তি পর্যান্ত এবং আবার গুরখা বস্তি থেকে লিচুবাগান পর্যান্ত, লিচুবাগান থেকে দুর্জ্জয়নগর পর্যান্ত, দুর্জ্জয়নগর থেকে নবগ্রাম হাই স্কুল'এর মাথা পর্যান্ত এই ধাপে ধাপে হওয়ার কারণ কি ?

**শ্রীএস, এল, সিংহ :**—বিকস পাওয়ার ইজ নট সাফিসিয়েন্ট।

**শ্রীনরেশ রায় :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এরকম হওয়ার ফলে আর কতটুকু রাস্তায় ইলেকট্রিক সাপ্লাই দেওয়া বাকী আছে ?

**শ্রীএস, এল, সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ স্যার।

**Mr. Speaker** :—There is another question by Shri Ershad Ali Choudhury.

**Shri Nishikanta Sarkar** :—784.

**Shri S. L. Singh** :—Question No. 784 Sir.

প্রশ্ন

Gumti Hydro Electric Project এ M/S. N. P. C. C.তে বর্ত্তমানে কত সংখ্যক কর্মচারী কার্যারত আছে ? উহাদের মধ্যে Local people কতজনকে নেওয়া হইয়াছে এবং বাহিরের কত সংখ্যক কর্মচারী আছে ?

উত্তর

৩৩১ জন। তাহাদের মধ্যে ২৩৯ জন Local people এবং ১২২ জন বাহিরের কর্মচারী আছেন।

**শ্রীনিশিকান্ত সরকার :**—মাননীয় মন্ত্রী মহোদয় এই ১২২ জন বাইরের কর্মচারী থাকার কারণ কি, আমাদের ত্রিপুরা রাজ্যে কি উপযুক্ত লোক ছিল না ?

**শ্রীএস, এল, সিংহ :**—

The meterials were collected from the Construction Superintendent of M/S. N. P. C. C. in September, 1970 when they had the following strength of Officers and staff employed under them in the Gumti Project.

| | | |
|---|---|---|
| (1) | Regular employees | 88 Nos. |
| (2) | Work-Charged | 243 Nos. |
| | | 331 Nos. |

Out of them, 86 employees of regular establishment aud 36 employees of W/C. Establishment of M/S. N. P. C. C. They recruited 237 W/C. employees and 2 regular employees for the employees for the said project for the local people.

**শ্রীনিশিকান্ত সরকার :**—এন, পি, সি, সি, আরও কর্ম্মচারীর সংখ্যা বাড়ানো হবে কি চলতি বৎসরে ?

**শ্রীএস, এল, সিংহ :**—ইট ডিপেণ্ডস অন দি লোড অব দি ওয়ার্ক স্যার।

**শ্রীনিশিকান্ত সরকার :**—যদি কোন কর্ম্মচারী নেওয়া হয়, আমাদের ত্রিপুরা রাজ্যের লোককে আগে নেওয়া হবে কি না ?

**শ্রীএস, এল, সিংহ :**...যথাসম্ভব চেষ্টা করা হবে।

**Mr. Speaker :**— There are three Unstarred Questions to day. The Ministers may lay on the table of the House the reply of the Unstarred Questions.

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের যে প্রসীডিংস সেটা আমরা অনেক পরে পাই। আরেকটা হচ্ছে আমরা যে বক্তব্য রাখি সেটা পাই কিন্তু তার রিপ্লাইটা পাইনা. কাজেই হোল প্রসীডিংসের কপি আমরা দাবী করছি এবং সেটা পরের দিন যাতে পাই, তা না হলে অসুবিধার কারণ সৃষ্টি হয়। আমরা দেখছি প্রসীডিংসের মধ্যে প্রিন্টিং মিস্টেকই হবে আমার ধারণা কারণ আমরা যখন ১৬ই তারিখে গত সেপ্টেম্বর মাসে সীট চেয়েছিলাম আপনি তখন উত্তর দিয়েছিলেন 'কাল দেব', কিন্তু আমরা প্রসীডিংস'এ দেখছি এই জায়গায় লেখা হয়েছে যে স্পীকার 'কালকে দেখব' তাহলে আমাদের বক্তব্যের মধ্যে যে ছিল ১৭ তারিখে সীট দেওয়া হবে সেটা মিথ্যা বলে প্রমাণিত হচ্ছে। তাই আমি বলছি যে এটা প্রিন্টিং মিস্টেক হয়েছে, সেটা সম্বন্ধে একটু মাননীয় স্পীকার স্যার যদি আমাদের জানান তাহলে ভাল হয়।

**Mr. Speaker :**— Hon'ble Member you can discuss the matter with me in my Chamber.

## CALLING ATTENTION.

**Mr. Speaker :**— I have received Calling Attention Notices from the following Members—

1) Shri Rajkumar Kamaljit Singh.
2) Shri Abhiram Deb Barma.

On the Subjets of—

1) Death of Congress worker Sri Khagendra Singh of Taltala. Bamutia P. S. Sidhai due to stabbing by miscreants.
2) গত ১৬ই মার্চ্চ ধর্ম্মনগর বিভাগের কাঞ্চনপুর বাজারে অগ্নিকাণ্ড সম্পর্কে।

I have given consent to the Motions to-day. I would request the Hon'ble Minister in-charge of the Department. If the Hon'ble Minister is not in a position to make a statement to day he will kindly give me a date when the Calling Attention Notices will be shown on the order paper for a statement,

**Shri S L. Singh :**— 22nd March, 1971.

**Mr. Speaker** :— Hon'ble Member will make a statement on 22nd March, 1971.

## CONSIDERATION AND ADOPTION OF THE REPORT OF THE COMMITTEE ON PRIVILEGES.

**Mr. Speaker** :—Next item in the list of Business, the Eleventh Report of the Committee on Privileges is to be taken into consideration. Now I shall call on Shri Monoranjan Nath, Chairman of the Committee to move his motion for consideration of the Report.

**Shri Monoranjan Nath** Mr. Speaker Sir, I beg to move that the Eleventh Report of the Committee on Privileges be taken into consideration forthwith.

**Mr. Speaker** :— The question before the House is the motion moved by Shri Monoranjan Nath that the Eleventh Report of the Committee on Privileges be taken into consideration forthwith.

The Motion was put to voice vote and passed.

**Mr. Speaker** :— Now, I would call on Shri Monoranjan Nath, Chairman of the Committee to move his motion that this House agrees with the recommendations contained in the Eleventh Report of the Committee on Privileges.

**Shri Monoranjan Nath** :— Mr. Speaker Sir, I beg to move that this House agrees with the recommendations contained in the Eleventh Report of the Committee on Privileges.

**Mr. Speaker** :— Now here is an amendment given notice of by Shri Promode Ranjan Das Gupta—' that the word 'agrees' appearing in the motion between the words 'House' and 'with' be substitute by the word 'disagrees.'

Now I would call on Shri Promode Ranjan Das Gupta to move his amendment.

**Shri Promode Ranjan Das Gupta** :— Sir, I beg to move the following amendment to the motion that the word "agrees" appearing in the motion between the words "House" and "with" be substituted by the word "disagrees" স্যার, আমার এই অ্যামেণ্ডমেন্ট হাউসের সামনে মুভ করার কারণ হচ্ছে যে আমাদের প্রিভিলেজ কমিটির যে ফাইনডিং সেই ফাইনডিং সম্বন্ধে আমার কোন বক্তব্য নাই। আমার বক্তব্য হচ্ছে প্রধানত রিকমেণ্ডেশনের উপর, আর বিশেষ করে আমার বক্তব্য হচ্ছে যে প্রিভিলেজ কমিটির

যখন বসে তখন প্রথম তার দৃষ্টিভঙ্গী এই থাকা উচিত যে আমাদের হাউসের প্রেষ্টিজ এবং ডেকরামকে আপহোল্ড করার সাথে সাথে এই প্রিভিলেজ কমিটির দেখতে হবে যে পার্টি সেটাকে উইলফুল্লী বা ইচ্ছাকৃতভাবে করেছে কিনা অথবা তার জন্য সে দুঃখ প্রকাশ করেছে কিনা। যদি সে দুঃখ প্রকাশ করে থাকে এবং যদি বলে থাকে সে ইচ্ছাকৃতভাবে করেনি, তার জন্য সাধারণত তার বিরুদ্ধে প্রসিড করা হয় না। কিন্তু এখানে যে প্রসিডিংস তাতে দেখব যে ব্যাপারের উপর ঘটনা ঘটেছে সেটা হচ্ছে মাননীয় নরেশ রায় তিনি এনেছিলেন "স্পীকারকে নিয়ে একাধিক মন্তব্যকে কেন্দ্র করে বিধানসভায় তুমুল হৈ চৈ, বাদানুবাদ, উত্তেজনা, ওয়াক আউট, গালাগালি"। In explaining the motion of the privileges before the House Shri Naresh Roy, M. L. A. stated that allegation against the editor, Dainik Sangbad are two folds. The editor committed the breach of privilege of the Speaker by publishing the following news. "স্পীকার সদস্যকে উত্তেজনা পরিহার করিয়া সভার সৌষ্ঠব বজায় রাখতে আহ্বান জানান এবং পক্ষপাতিত্বের অভিযোগ স্বীকার করেন।"

Secondly, Aghore Deb Barma stated in the House— "অধ্যক্ষ মহোদয় মুখ্যমন্ত্রীর দালালী করছেন"। This portion of the speech was expunged under order of the Speaker. Inspite of that the editor published it with malafide intention to lower down the prestige of the Speaker and the House in the eye of the people. "মাননীয় স্পীকার স্যার, এই দুটোর পর আমরা যা পাচ্ছি সেখানে আমরা দেখছি যে এক্সপাঞ্জ সম্বন্ধে এডিটার অব দি দৈনিক সংবাদ বলেছেন" It was not in our knowledge whether the expunged words could be published or not. So we have written the uttering which has been made by the Hon'ble Member. Simulteneously what speaker has done has been printed in brief".

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—তারপর মাননীয় চেয়ারম্যান মহোদয় তাকে জিজ্ঞাসা করেছেন—আপনি একজন পেপারের সাংবাদিক। আপনার প্রেস অ্যাক্ট সম্পর্কে বা রুল্‌স অব প্রসিডিউর অব এ্যাসেম্বলী সম্পর্কে কিছু জানা আছে ?

Reply—I have got not so the rough or had fair knowledge about this. I do not know all the sections in detail. চেয়ারম্যান সেখানে বলেছেন—আপনার এই পত্রিকা কোথায় কোথায় পাবলিশ হয় ? ভূপেন বাবু বলেছেন যে থ্রু আউট ত্রিপুরা এটা সার্কুলেশন করা হয়, আগরতলা থেকে পাবলিশ হয়। চেয়ারম্যান বললেন—আপনি মফঃস্বলে দুই তারিখে পাবলিকেশন দিয়েছেন ? উত্তর হঁ্যা, পাবলিকেশনের পর বাই পোষ্টে বিভিন্ন জায়গায় যায়। চেয়ারম্যান—আপনি এই যে পাবলিকেশন করলেন তাতে আপনি কি মনে করেন যে অ্যাসেম্বলীর প্রেসটিজ হানি হয়েছে ? উনি বললেন—Assembly is a place for our soverignty. সুতরাং সেই জায়গাকে লোয়ার করা বিয়িং এ মেম্বার অব দি ফ্রি সেট, আই ক্যান নট ডু দ্যাট অ্যাণ্ড আই হ্যাড নেভার দ্যাট ইনটেনশান নর আই হ্যাব দ্যাট ইনটেন-শান। চেয়ারম্যান—আপনি এই সম্পর্কে কোন জবাব দিবেন ? ভূপেনবাবু কোন সম্পর্কে ?

চেয়ারম্যান—এই দুইটি পয়েন্ট সম্পর্কে আপনি আর কিছু বলতে চান কিনা ? উনি বলেছেন—আমাকে যা জিজ্ঞাসা করা হয়েছে আমি তার জবাব দিয়েছি।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং**—পয়েন্ট অব অর্ডার স্যার। আমাদের হাউসের কাছে প্রিভিলেজ কমিটি রিপোর্ট দিয়েছে। প্রিভিলেজ কমিটির যে প্রসিডিংস, এনটায়ার প্রসিডিংস, ইট হ্যাজ বান ডান বাই দি কমিটি ইট সেলফ। এটা হাউসের সামনে ইন ডিটেল বলা যায় কিনা ?

**Mr. Speaker** :—He can read out the proceedings of the Committee. But he cannot make any aspersion on the working of the Committee.

**Shri P. R. Dasgupta** :—No, no I have get regard for the Committee.

তারপর চেয়ারম্যান বললেন, আপনি এই সম্পর্কে কিছু বলবেন কিনা এই যে 'অভিযোগ স্বীকার করেছেন'। আর একটা হল একসপাঞ্জড ভূপেন বাবু বললেন—I have already published and printed in my paper. I can reaffirm if you want in the form of writing I will give you that in the form of writing or if you want that I shall explain in my personal appearance and I shall re-explainthe position in the Assembly Secretariat." Regarding the second point, Chairman asked him, about publication of the expunged portion "you have stated that you are not fully conversant about the rules of procedures". স্যার, আজকে এই হাউসে এসে পড়েছে বলেই আপনার দৃষ্টি আকর্ষণ করছি। অ্যাসেম্বলী সেক্রেটারী ইজ টু হেলপ দি কমিটি অ্যাণ্ড দি চেয়ারম্যান, নট টু কোয়েশ্চান ডিরেক্টলী পার্সোন্যাল কন্সার্ণড। এই হচ্ছে প্রসিডিউর। অ্যাসেম্বলী সেক্রেটারী—"You have stated," he is not the member of the committee, "you have stated that you have no intention whatsoever at all to lower the dignity of the House or the Speaker in any manner." Reply—Yes.

**Shri Monoranjan Nath** :—Point of order. প্রসিডিংসের একজাক্ট কপিটা পড়া হচ্ছে কিনা আমার ডাউট আছে। সেটার মধ্যে চেয়ারম্যানের দস্তখৎ আছে সেটা পড়া হচ্ছে কিনা আমার ডাউট আছে।

**Shri P. R. Dasgupta** :—This is a cyclostyled copy.

**Mr. Speaker** :—But I am to examine. The Hon'ble Chairman has expressed his doubt about this.

**Shri P. R. Dasgupta** :—Kindly examine it just now.

**Mr. Speaker** ;—I shall examine it later on.

**Shri P. R. Dasgupta** :—"Being a citizen of democratic country you have said that you also recognise the authority and dignity of the House.

**Bhupen Babu**—Of course, that I have said.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—'তাহলে আপনি যেতে পারেন। নেকস্ড ডেট আপনাকে জানিয়ে দেওয়া হবে। এর পর এই রিকমেণ্ডেশন।

**Mr. Speaker**—You need not quote the recommendation.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—স্যার, রিকমেণ্ডেশনটাতে আছে—"In view of what has been stated above the Committee is of opinion that the editor Dainik Sangbad has committed the breach of privilege of the House and the Speaker by publishing the expunged protion of the proceedings and inclined to recommend to the House that Shri Bhupendra Chandra Dutta Bhowmik, the editor of Dainik Sambad be reprimanded by the Speaker in the House". তাকে জিজ্ঞাসা করা হল না যে সে দুঃখিত কিনা, সে অন্যায় স্বীকার করে কিনা এবং সে অ্যাপলজী চায় কিনা। কিন্তু তার উপর শাস্তির বিধান করা হল।

মাননীয় স্পীকার স্যার, এখন আমি হাউসের সামনে কাউলের বই থেকে কয়েকটা প্রিভিলেজ কেস পড়ে শুনাচ্ছি, এইগুলি পড়লে পর পরিষ্কার হবে। আমি বেশী ডিটেলে যাচ্ছি না স্যার। একটা হচ্ছে এ্যাস্পার্সান অব দি হাউস, আর একটা হচ্ছে এক্সপাঞ্জড প্রসিডিংস, আমি খুব সর্টে বলছি—"In the case of Dhirendra Bhowmick, the Committee of Privileges of Lok Sabha decided that Shri Bhomick, who had committed a contempt of the House by casting aspersions on the Speaker and the House, was not a person whose writing might be taken notice of seriously and that, therefore, the House should best consult its own dignity by taking no further notice of the matter (p/206)". অতএব হাউসের পজিসান এত বড় স্যার, যে একটা নউজ বের হলেই সেটাকে হাউসের সামনে এনে তার ডিগ্নিটি নষ্ট করা উচিত নয়। এটা কোন হাউসেই করে না, এটা সব সময়ে ওভারলুক করে যাওয়া হয়। সেজন্য সেখানে ডিগ্নিটি অব দি হাউস সম্পর্কে স্পষ্ট বলা হয়েছে যে এটাকে নিয়ে আর প্রসিড করা যায় না। এরপরে আমি আর একটা পড়ছি—সেটা হল, "In the Daily Mail Case : it is not consistent with the dignity of the House that penal proceedings for breach of privilege should be taken in the case of every defamatory statement which, strictly, may constitute a contempt of Parliament. Whilst recognizing that it is the duty of Parliament to intervene in the case of attacks which may tend to undermine public confidence in and support of the institution of Parliament itself, your Committee think it important that on the one hand, the law of parliamentary privilege should not be administered in a way which would fetter or discourage the free expression of opinion or criticism, however prejudiced or exaggerated such opinion or criticism may be, and that on the other hand, the process of

parliamentary investigation should not be used in a way which would give importance to in responsible statements ( p/206 )". অতএব কোন ষ্টেটমেন্ট হলেই সেটাকে ডিউ ইম্পোর্টেন্স দেওয়া উচিত নয়। কারণ, এটাকে বেশী ইম্পোর্টেন্স দিয়ে জনসাধারণের কাছে আমাদের এই হাউসকে লোয়ার করা হয়। তারপরে আমি বলব এ্যাক্সপাঞ্জড প্রসিডিংস সম্বন্ধে। এদিকে মাননীয় স্পীকার মহোদয় আমাকে প্রসিডিংস সম্পর্কে ডিটেলস্ বলতে নিষেধ করেছেন, আর তা না হলে আমি দেখাতাম যে হাউস কিভাবে প্রসিড করে।

"On December 21, 1959, a question of privilege was raised in the House because the Free Press Journal of Bombay, in its issue of December 17, 1959, had published a portion of the proceedings of the House, dated December 16, 1959 (same case as of Shri Bhupendra Dutta Bhowmick, editor, Dainik Sambad), which had been expunged by the Speaker. Thereupon, the Speaker observed that he had asked for an explanation from the Editor of the paper which he "will bring before the House for such action as it may deem proper. !" The Editor expressed unconditional apology for the oversight. The letter, which reached the Speaker after the House had adjourned sine-die, was published in the Bulletin and the House was informed of the fact by the Speaker on February 9, 1970 (p/209). !"

কাজেই দেখা যাচ্ছে এভাবে এ্যাকসপাঞ্জড প্রসিডিংস কোন নিউজ পেপারে পাবলিশড করলে, তার জন্য দুঃখ প্রকাশ করলেই যথেষ্ট, তারজন্য সেই পেপারের এডিটর যদি আপনার কাছে ( স্পীকারের কাছে ) এ্যাপলজি চায় তাহলে আমি বলব যে আমাদের এই হাউসের ডিগ্নিটি, হাউসের ডেকরাম বজায় থাকবে এবং এভাবেই আমাদের হাউসের ডিগ্নিটি ও ডেকরাম মেইন্টেইন করতে হবে। আবার তার সাথে সাথে আমাদের দেখতে হবে যে কোন ষ্টেট-মেন্টকে এত বড় করে দেখিয়ে যেন আমাদের হাউসের পজিশানকে লোয়ার না করা হয়, ডাইরেক্টলী বা ইন-ডাইরেক্টলী। তারপরে এ্যাকসপাঞ্জড নিউজ যেটা পাবলিশড হয়েছে, সেটা এডিটর, দৈনিক সংবাদ নিজেই স্বীকার করেছেন যে এটা তার ভুল হয়েছে। এমন কি সে ইগনোরেন্স পর্য্যন্ত স্বীকার করেছে। এখানে তার এ্যাপলজীই সাফিসিয়ান্ট। আর সেখানে তাকে এ্যাপলজী না চাইতে বলে, তাকে বলা হল, তুমি চলে যাও। সে তার কাজের জন্য কমিটির কাছে রিগ্রেট প্রকাশ করতে চায় কিনা, তাও জানা হল না এবং তারপরে নেকষ্ট প্রসিডিংসে কি হয়েছে না হয়েছে তা আমার জানা নেই। সে যদি রিগ্রেট প্রকাশ করে থাকে বা এ্যাপলজী চেয়ে থাকে, তাহলে এরপর এটাকে এই হাউসের মধ্যে এনে একটা সাধারণ জিনিষকে এত বড় করে দেখিয়ে মানুষের কাছে প্রচার করে, হাউসের প্রেষ্টিজকে বড় করা হয় না। আমার মনে হয় একটা অনাকাঙ্খিত জিনিষকে বড় করে আলোচনার বস্তু করলে হাউসকে অনেক সময় লোকের কাছে হেয় করা হয়। আমাদের স্পীকারকে আমরা

respect করি, উনিই হচ্ছেন এই হাউসের সুপ্রীম অথরিটি. আমরা আমাদের স্পীকারের প্রেষ্টিজ এবং পজিসানকে রক্ষা করতে জানি এবং সাথে সাথে কেউ যদি ভুল করে থাকে তাহলে কি ষ্টেপ নিতে হয় সেটাও আমরা জানি। কিন্তু এই প্রসিডিংসকে বা এই ঘটনাকে যদি কেউ আর এক ভাবে ইন্টারপ্রিটেশান করে তাহলে এমনও হতে পারে যে হাউসের উপরে একটা আঘাত আসতে পারে। আজ যদি কেউ বলেন যে দৈনিক সংবাদ পত্রিকা বিরোধী দলের বক্তব্যকে সম্পূর্ণভাবে উঠায় এবং সরকারের কার্য্যকলাপকে বিশেষভাবে সমালোচনা করে। এই দৈনিক সংবাদ পত্রিকা মুখ্যমন্ত্রীর সাথে এ্যাডভারটাইজমেন্টের ব্যাপারে অনেক লেখালেখি এবং অনেক আলোচনা করেছে, এমন অনেক কিছু হয়েছে...

**শ্রী এস, এল, সিংহ :—** পয়েন্ট অব অর্ডার স্যার, আই ওয়ান্ট টু নো হোয়েদার দীস রিকমেণ্ডশান অব দি কমিটি ইজ কানেক্টেড উইথ দি মুখ্যমন্ত্রী ?

**মিঃ স্পীকার :—** নো। দীস পোর্সান অব দি স্পীচ অব দি অনারেবল মেম্বার ইজ ইরিগুলার।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :—** স্যার আমি জানতে চাই যে মাননীয় সদস্য আমাদের প্রিভিলেজ কমিটির রিপোর্টের প্রশংসা করছেন না দৈনিক সংবাদ পত্রিকার প্রশংসা করছেন ?

**মিঃ স্পীকার :—** আই ক্যান নট এ্যালাউ হিম টু মেক এ্যানী স্পীচ এ্যাবাউট দি পপুলারিটি অব দি দৈনিক সংবাদ।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :—** স্যার, আমাকে যদি বলতে না দেন, তাহলে আমার কি কতগুলি শব্দ উচ্চারণ করলেই চলবে ?

**Shri S. L. Singh :—** I draw the attention of the Chair for his uttering.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :—** আমার বক্তব্য হচ্ছে এই যে দৈনিক সংবাদ পত্রিকা, তাকে যদি আমরা হাউসের মধ্যে এভাবে রেপ্রিমেন্ট করি, যেটা সাধারনতঃ করা হয় না, তাহলে কাকে এটা মনে করবে। যদি আমরা হাউসে রেপ্রিমাণ্ড করি, যা সাধারণতঃ করা হয় না, তাহলে লোকে কি একথা মনে করবে, সেইজন্যই আমাকে এত কথা বলতে হল...

**Mr. Speaker :—** Hon'ble Member you are making aspersion on the working of the Committee.

**Shri P. R. Das Gupta :—** Mr. Speaker Sir, with respect I disagree with you. This is now the property of the House. Any activities should be criticised because the House is a Soverign body, otherwise this House will become useless if this House is not entitled to discuss this. It is not subordinate to the Committee.

**Mr. Speaker :—** Please do not threat me.

**Shri P. R. Das Gupta** :— আমি থ্রেট করছিনা স্যার, আপনি যদি মনে করেন থ্রেট, আই এ্যাম আনডান্। যদি আমার এই ধারণা হয়, তাহলে আমি কি বলতে পারবনা স্যার। আপনি যদি সেটা থ্রেট হিসাবে নেন, তাহলে ইউ প্লীজ ফরগেট ইট।

স্যার, আমার প্রশ্ন হচ্ছে যে হাউসের কাছে যেভাবে রিপোর্ট এসেছে এবং যেভাবে ধরা হয়েছে সেটা সাধারণতঃ পার্লামেন্টারী প্রেকটিসে করা হয় না, এবং তারজন্য অনেকের মনে এই ধারণা হতে পারে যে এটা একটা ভিনডিক্টিভ মটিভ নিয়ে করা হয়েছে, যদি এই ধারণা হয়, তাকে আপনি সরিয়ে দিতে পারবেন না। অতএব আমরা চাই যে লোকের মনে এই ধরণের ধারণা আমাদের হাউসের নামে যাতে না হয়। আমি স্বীকার করছি যে এক্সপাঞ্জড নিউজ পাবলিস করা যায় না, এমি এসপারশান অন দি স্পীকার করা যায় না। যদি কোন পত্রিকা করে এবং সে পরে রিগ্রেট প্রকাশ করে, তার জন্য এ্যাপলজি চায়, ছাট সুড এ্যাণ্ড দেয়ার। তারজন্য আবেদন রাখব—স্পীকার ইজ দি সুপ্রীম অথরিটি,উনার কাছে আবেদন রাখব এই বিষয়টাকে সেইভাবে নিয়ে, you will kindly drop this matter here.

**Mr. Speaker** :—That should be decided by the House.

**Shri P. R. Das Gupta** :—I have submitted my views in the House through you, not to go further.

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার মহোদয়, এই সম্পর্কে আমার জানা নেই, প্রমোদবাবু এটাকে আলোচনা করতে গিয়ে কাউলের বই থেকে সুন্দরভাবে তুলে ধরেছেন। সাধারণতঃ যে প্রিভিলেজগুলি হয়, সেটা হচ্ছে হাউসের ডিগনিটিকে আপহোল্ড করার জন্য এবং সেটা যত সহজে—বেশীরভাগ ক্ষেত্রে দেখা যায়, আমি আমার কমন সেন্স থেকে বলছি, কেননা আমি পড়াশোনা করে আসিনি, দেখা যায় কোর্টেও অনেক সময় যে সমস্ত বিচার আসে, সেখানে যদি রিগ্রেট প্রকাশ করা হয়, তাহলে কেসটা সেখানেই শেষ হয়ে যায়। স্পীকার মহোদয় আমি সব জিনিষটা এখানে আর বলতে চাইনা। এখানে একটা জিনিষ যদি লক্ষ্য করা যায় তাহলে দেখা যাবে যে সম্পাদকের বিরুদ্ধে যে অভিযোগ ছিল, পরের দিন তিনি তার কাগজে ত্রুটি স্বীকার করে সংশোধনী ছেপেছেন এবং তার জন্য প্রথম অভিযোগ থেকে তাকে দায়িত্বমুক্ত করা হয়েছে। তাহলে এই থেকে বুঝা যাচ্ছে যে তার কোন ইনটেনশান ছিলনা হাউসকে লোয়ার ডাউন করা। একটা পত্রিকা যখন কাজ করে, তাকে অনেকগুলি বাধা বিপত্তির মধ্য দিয়ে কাজ করতে হয়। আমরা মেম্বাররাও অনেক সময় দেখি যে আইনের সবটা যে জানি তা নয়। আমরা হয়তো একটা পয়েন্ট অব অর্ডার রেইজ করছি যেটা পয়েন্ট অব অর্ডার নয়, আজকেও একটা পয়েন্ট অব অর্ডার এই হাউসে রেইজ করা হয়েছিল, আমরা মনে করি এটা পয়েন্ট অব অর্ডার কিন্তু স্পীকার আমাদের বুঝিয়ে দিলেন যে এটা পয়েন্ট অব অর্ডার হচ্ছে না। আজকে তিন চার বছর কাজ করে

যাচ্ছি, তবুও কিন্তু আমাদের ভুল হয়। এরার ইজ হিউম্যান—মানুষ মাত্রেরই ভুল হয়। আজকে পত্রিকা কি করছে, হাউসের মধ্যে যে ডিসকাশন হয়েছে, সেটা তার পত্রিকার মধ্যে ছেপেছে, সমস্ত জিনিষটাকে প্রকাশ করেছে। এক রাত্রের মধ্যে তাদের নিউজ নিতে হয়, লিখতে হয়, কারেক্ট করতে হয় এবং দিতে হয়, তার মধ্যে তাদের ভুল ত্রুটি থাকতে পারে এবং সেই ভুল ত্রুটি সকলেই একটু ক্ষমার চোখে দেখেন। আমি বেশী কিছু এই সম্পর্কে বলব না, আপনারা হয়তো অনেক কিছু মনে করবেন, রিপোর্ট ইজ রিপোর্ট, উইথ অল রেসপেক্ট আমরা প্রস্তাব সমর্থন করি কিন্তু আমার বক্তব্য যদি অন্যরকম হয়, সেটা দিয়ে সেই রিপোর্ট জানতে হয়। একটা জিনিষকে সামগ্রিকভাবে সমর্থন করা আর একটা জিনিষকে আলাদাভাবে সমর্থন করা তার মধ্যে তারতম্য আছে। এখানে অঘোর বাবু যেকথা বলেছেন সেটা আমি এখানে রিপীট করব কিনা জানিনা। মাননীয় স্পীকার মহোদয়ের সম্বন্ধে একটা কথা তিনি এই হাউসে বলেছিলেন, সেটা আমি এখানে পড়ছিনা, সেই যে অঘোর বাবুর কথাটা, সেটা স্পীকার এক্সপাঞ্জড করেছেন। বলার মধ্যে অঘোরবাবুর নিশ্চয়ই একটা দোষ ছিল এবং সেই অপরাধের বিচার স্পীকার কিভাবে করলেন, না তিনি সেটা ক্ষমার দৃষ্টিতে দেখলেন। সেই পোরশান তিনি প্রসিডিংস থেকে বাদ দিতে তিনি বললেন। স্পীকার দেখলেন তার কথাটা ডিফামেটরী হয়েছে, সম্মানজনক হয়নি, সেজন্য তিনি বললেন সেটা এক্সপাঞ্জ করা হউক এবং সেটা এক্সপাঞ্জড হল। তিনি ইচ্ছা করলে অঘোরবাবুর বিরুদ্ধে প্রিভিলেজ কেস আনতে পারতেন কিন্তু তা তিনি করেন নি। তাহলে আমরা হাউসে কি দেখাছ যে অনেক সময় আমরা উত্তেজনার মুহূর্ত্তে অনেক কিছু বলে ফেলি, স্পীকারের দুইটি জিনিষের প্রতি লক্ষ্য রাখতে হচ্ছে সেটা হচ্ছে যে কখন কিভাবে কোনদিক থেকে এইসব অসম্মানজনক কথাবার্ত্তা হচ্ছে, কোনটা উত্তেজনা থেকে হচ্ছে কি না হচ্ছে সেটা উনার বিচার্য্য বিষয়। যেহেতু উনি অনেক উপরে, উনাকে এতবড় করে আমরা দেখি যে উনাকে সহজে অসম্মান করা যায় না। কিন্তু যদি কেউ কিছু উত্তেজনার মুহূর্ত্তে বলে ফেলে তারপর যদি রিগ্রেট প্রকাশ করা হয় বা ক্ষমা চাওয়া হয়, তাহলে সেটা তার মধ্য দিয়েই শেষ হয়ে যায়। এটাও যদি তার মধ্য দিয়ে শেষ হয়ে যেত তাহলে ভাল হত। প্রমোদ বাবু যেটা বলেছেন সেটা হচ্ছে যে এটা নিয়ে আর প্রসীড করা উচিত নয়। প্রসীডিংস দেখলে স্পষ্ট বুঝা যায় সম্পাদক যেটা বলেছেন সেটা হাউসকে ছোট করার ইচ্ছা নেই, এডিটর এই বিষয়ে কনসাস, কিন্তু সব রুলস তিনি জানেন না। এগনোরেন্সের জন্য কনসিডার করা হবেনা, এই যদি হয়, তাহলে সেটা হচ্ছে আলাদা জিনিষ। তবে একটা কথা আছে যে বিচার এইভাবে করতে হবে যাতে দোষী সাজা পায়, এবং নির্দ্দোষ ছাড়া পায়, এবং সাজা দিতে গিয়ে যাতে বেশী সাজা না দেওয়া হয়, নির্দ্দোষীকে ছাড়া দিতে গিয়ে দোষী যদি ছাড়া পায়, তাহলে ন্যায় বিচারের জন্য ছাড়া দিতে হবে। ক্ষমা চাওয়ার পর, রিগ্রেট প্রকাশ করার পর আর প্রসীড করা যায় না। এখানে প্রসীডিংসে যা আছে, আমি যেটা দেখলাম তাতে দেখা যায় যে সেদিনের আলাপের পর কমিটি সেটিসফায়েড হয়েছেন এবং তাকে

আরেকদিন আসতে বলা হয়েছে। কাজেই সেই ক্ষেত্রে এই জিনিষটাকে আরও সহজভাবে দেখা উচিত। আরেকটা আইনগত দিক থেকে যদি দেখা হয়, তাহলে আমার বক্তব্য হচ্ছে যে ব্যক্তি চার্জ আনবেন, সেই চার্জগুলি স্পেসিফিক্যালি মেনশান করতে হবে চার্জের মধ্যে, কিন্তু তার বিরুদ্ধে যে অভিযোগ তাতে দেখা যায় হেডিং দিয়ে সেই চার্জ এসেছে। এখানে চার্জ ইজ নট স্পেসিফিক। প্রথম অভিযোগ পড়লে দেখা যায় যে হেডিং দিয়ে এসেছে। চার্জ যদি হয় তাহলে আগেই তিনি চার্জ করবেন। চার্জ ইজ নট স্পেসিফিক। আমি তার দিকে যাচ্ছি না। কিন্তু গোল ঘটনাটা যখন আসছে আমাদের কত রকম দোষ ত্রুটি হয়, আমাদের হাউসের ডিগনিটি ব্যাহত করতে যাচ্ছে এমন ঘটনাও হয়। কিন্তু সেটাকে বিচার করতে গিয়ে এমন কিছু করছি না যাতে তার ডিগনিটি কমে যায়। কাজেই বিচার যখন করতে হবে তখন সূক্ষ্ম দিকটাও দেখতে হবে। তাহলে বুঝতে পারব যে চার্জ যখন আসবে চার্জ শুড বি স্পেসিফিক এবং সেখানে প্রথম যে, অভিযোগ আসবে এর মধ্যে কোনটা ডিফামেটরী হয়েছে। সেটা তিনি বলবেন। কিন্তু আমি যতদূর এর মধ্যে দেখলাম চোখ বুলোতে বুলোতে যে এর মধ্যে সেটা নাই। পরে সেটা হোল হেডিং থেকে এনে যোগ করা হয়েছে। একটা বড় কথা যে তিনি 'স্বীকার' কথাটা লিখেছেন এবং হাউস খুব রাইটলী সেই অস্বীকার কথাটা লিখিয়ে নিয়েছেন এবং তিনি সময়মত সেটা করেছেন। আমি যতটুকু শুনেছি যে প্রথম দিন সেটা বেরিয়েছে এবং পরের দিন সেটা দৃষ্ট হয়েছে, তার পরের দিন তিনি শুধরিয়েছেন। তাহলে পত্রিকার দিক থেকে দেখা যাচ্ছে যে তার দিক থেকে সিনসিয়ারিটির অভাব ঘটে নাই। তিনি যদি ১৫ দিন পরে করতেন তাহলে তার পরের কথাটা টিকত। কিন্তু যেদিন কাগজে বেরিয়েছে তার পরের দিনের কাগজে সেটা উঠেছে। কাজেই এটা দেখে কমিটি সেই অভিযোগ থেকে তাকে মুক্তি করতে দিয়েছেন। কিন্তু দুঃখের কথা পরবর্তী পর্য্যায়ে তার যে একসপাঞ্জড পোর্শন সেই সম্বন্ধে কমিটি লিখেছেন যে তারা সন্তোষ্ট হতে পারেন নি। স্পীকার যেভাবে নাকি অঘোর বাবুর ঘটনাটা ক্ষমার চোখে দেখেছেন এবং তার ক্ষেত্রে সেটা কমিটি সেভাবে দেখেন নি। তিনি যে রিপোর্ট লিখেছেন সেখানে কথাটা লিখে তিনি এটাও লিখেছেন যে স্পীকার সেটা একস্পাঞ্জ করে দিয়েছেন। তিনি মনে করেছেন ভুলটা তার জেনুয়িন। এটা আমাদের দেখতে হবে। কারণ তার যদি অন্য ভাব থাকত তাহলে সেই বক্তব্য তিনি পরের দিনের পত্রিকাতেও লিখতেন। তিনি এত আইন জানেন, কিন্তু এটা যদি তার মনে অন্য কোন ভাব থাকত তাহলে এটা তিনি লিখতেন না। কাগজ পড়লে সবার মনেই এবং আমাদের স্পীকারের মনেও এই ধারণাই হবে। কাগজে দেখা যায় যে এটা লিখার পর স্পীকার একটা একস্পাঞ্জড করে দিয়েছেন বলে তিনি লিখেছেন। কাজেই হাউসের যে রিপোর্টটা তিনি পাবলিশ করেছেন এবং তিনি এখানে বলেছেন যে কারোর পক্ষেই সমস্ত রিপোর্ট মনে রাখা সম্ভব নন, ভুল হতে পারে। কাজেই সমস্ত ঘটনার যদি দৃষ্টিভঙ্গি নেওয়া যায় তাহলে তার দুঃখকে নিয়ে শেষ করার জন্য আমি গভীরভাবে আবেদন রাখছি। কাজেই প্রসিডিং পড়লে দেখা যাবে

তিনি লিখেছেন যে "পরে কথাটা সভার কার্য্যবিবরণী থেকে বাদ দেওয়া হয়"। কাজেই ভার্বেটিম জিনিষটাই তিনি তুলেছেন। তাহলে এই মিসটেকটা জেনুয়িন। এটা কমিটির একটু দরদ দিয়ে দেখা উচিত। এটা হাউসে যখন এসেছে তাতেই বুঝা যায় যে কমিটির রিপোর্টটা আবার রিকন্‌সিডার করা যায়। এটা এমন কিছু নয় কমিটি যা করেছেন তাকেই তাহা করতে হবে। যদি তাই হত তাহলে সেটা কমিটি করত। কমিটিই বিচার করত। কাজেই কমিটির জিনিষটা যখন হাউসে এসেছে সেটা হাউসের এ্যাপ্রুভ করার জন্যই এসেছে। তাহলে দেখা যায় যে কমিটির যে রিপোর্ট তার উপর বিচার বিশ্লেষণ করে তার উপর বক্তব্য রাখা যায়। যদি তা না হত তাহলে আইনটাই অন্যরকম হত। আইনটা এমন হত যে এই সমস্ত জিনিষ কমিটির উপর ভার দেওয়া হতো এবং কমিটিই সেটা বিচার করত। কিন্তু বিষয়টা তা নয়। বিষটা হচ্ছে প্রত্যেকটা জিনিষ সূক্ষ্মভাবে বিচার করা। তার জন্য কমিটিকে এসপারসন করা হয় না। এটা যদি কেউ মনে করে থাকেন কমিটির উপর এসপারশান হচ্ছে তা হলে এই বিচার আজ কোর্টেও হচ্ছে, তারপর আজ কোর্ট থেকে হাই কোর্টে, হাই কোর্ট থেকে সুপ্রীম কোর্টে যাচ্ছে। তার বিচার পালটে যাচ্ছে। তার অর্থ কি একজন আজ আর একজন আজকে ছোট করেন? তা তো নয়। ন্যায় বিচারের খাতিরে কোন পয়েন্ট যদি চলে যায় তাহলে সেটাকে সেই দৃষ্টিভঙ্গী নিয়ে দেখতে হবে। সেই ভাবেই এটাও করা যায় এবং আমার মনে হয় উনারা সেটা করতে গিয়ে সেই জায়গাটাকে মিস করেছেন। আমি অন্যভাবে বলতে পারতাম। পাছে কেউ মনে করেন যে এসপারশান করছি সেজন্য আমি আমার আরও কতগুলি কথা বলার ছিল সেই দিক দিয়ে যাই নি। আমি স্পেসিফিক রিপোর্টের দিক দিয়ে যেতে চাই যে আজকে আমাদের এখানে যেটা হয়েছে সেটা থেকে রিপোর্টের ভিতর যদি আমরা শেষ করতাম এবং উনারা যদি করতেন তাহলে এই জিনিষটা এইভাবে আসত না। কারণ এক একজন সাংবাদিক এক একভাবে লেখে এবং যদি আইনগতভাবে করতেন তাহলে আজকে যার কথার জন্য সাংবাদিক আজকে দোষী হচ্ছে তিনি কিন্তু ক্ষমা পেলেন। আপনারা কথাটা খুব মনোযোগ দিয়ে লক্ষ্য করবেন। স্পীকার নিজে তাকে ক্ষমা করেছেন। স্পীকার তাকে কোন সাজা দেন নি। তিনি বলে দেন যে এটা কার্য্যবিবরণী থেকে বাদ যাবে। রুলিংএর পর আর একটা রুলিং আসে উদারতার দৃষ্টি নিয়ে। একটা বিচার হাইকোর্টে হয়ত রুলিং হয়। একটা রুলিং এর পর যখন আর একটা রুলিং আসে তখন তার মতবাদ বদলায়। স্পীকার যেখানে নাকি মূল ঘটনাটাকে ক্ষমার দৃষ্টিভংগী নিয়ে দেখেছেন সেই দৃষ্টিভংগী নেওয়া উচিত ছিল। তাই আমি বলছি এটা এখানেই শেষ করা উচিত। উনি যদি ত্রুটি চেয়ে থাকেন তাহলে ত্রুটিকে সহ্য করে এটাকে শেষ করা উচিত। তাহলে তার দ্বারা ডিগনিটি বাড়বে বই কমবে না। এখানে কাউন্সিল থেকে যে পড়া হয়েছে তার থেকে আমার মনে হল যে এটা প্রিভিলেজে পড়ে। কিন্তু সারকামসটেনস দেখতে হবে। আজকের দিনে পত্রিকা গণতন্ত্র এর বাহক। গণতন্ত্র এর যে কথা সে কথা তারা লোকের কাছে পৌঁছান। আর এক দিক দিয়ে অ্যাসেম্বলী

সেটা করছে, যে যাই মনে করুক না কেন তাদের সাধ্যমত এই পত্রিকাগুলি জনমতকে এড়কেট করছে এবং ত্রিপুরা রাজ্যের পত্রিকাগুলিও তাই করছেন। এখানে দৈনিক পত্রিকা যেসব অসুবিধার মধ্যে দিয়ে তাদের কাজ করতে হয় সেটাও দেখা উচিত। তারা অনেক অসুবিধার মধ্যে দিয়ে কাজ করছেন এবং যেটা ভূল তারা করছেন সেই ভুল সঙ্গে সঙ্গে তারা সংশোধন করে নিয়েছেন এবং হাউস সেটা গ্রহণ করেছে। কিন্তু সেইভাবে পরের বার যা বললেন তার সঙ্গে আমি কমিটির সংগে দ্বিমত।

"The reason given by the editor in the second point regarding publication of the expunged portion of the proceedings "স্পীকার মুখ্যমন্ত্রীর দালালী করছেন" could not be taken as a bonafide by the Committee as it appears to the Committee that the editor published the expunged portion of the proceedings intentionally and purposefully to lower down the prestige of the Speaker, এই জায়গায় আমার আপত্তি। সারকামসষ্টেন্সটা দেখলে দেখা যাবে যে সংগে সংগে তিনি বলেন যে পারপাসফুললী করেছেন। কিন্তু আমরা যা পেয়েছি এবং তিনিও কাগজে যেভাবে দিলেন তার যদি অন্য ভ ব থাকত তাহলে তিনি পরে বলতেন না যে এটা একসপংজড হয়েছে। তখন তার ধারণা ছিল সেই ব্যাপারে যে প্রসিডিংসটা ইন টো টো দেওয়া উচিত। এই জায়গায় হচ্ছে আমার আপত্তি। সারকমষ্টেন্স দেখলে দেখা যাবে, সংগে সংগে তারা বলেছেন যে তিনি পারপাসফুল্লী করেছেন কিন্তু আমরা যা পেয়েছি, তিনি কাগজে যেভাবে তুলেছেন, যদিও এটা এ্যাক্সপাঞ্জড হয়েছে, তার ধারণা ছিল যে প্রসিডিংসটা বুঝি ভার্বেটিম তোলা যায়, আর তা না হলে তিনি সেটা পরের দিনই তুলতেন না। কাজেই আমাদের দৃষ্টিকে অন্য দিকে দিয়ে আমরা এটা প্রিজুম করতে পারি এবং প্রথমে যে ষ্টেটমেন্ট তার কাছ থেকে নেওয়া হয়েছে, এটা হল দৃষ্টিভঙ্গির কথা। উদার দৃষ্টিভঙ্গি দিয়ে আমরা এই ঘটনাকে দেখব, আমরা যদি এটাকে প্রি-সাপোর্টও করে থাকে তাহলে ঘটনাটা হবে অন্য রকম। কিন্তু বিচারক যদি খোলামন নিয়ে বসে, তাহলে ঘটনাটা কি দাঁড়ায়? সেখানেই আমাদের এই ঘটনাটাকে দেখতে হবে? তাছাড়া তিনি তো পরের দিনও এই কাগজটা দেখেছেন এবং তখন পর্যন্ত তিনি জানতেন যে ভার্বেটিম রিপোর্টও দেওয়া যায়, তাই সেখানে তার ইনটেনশানের মধ্যে স্পীকারকে কিছু করার ছিল না। মাননীয় সদস্য প্রমোদ বাবু এখানে যে সাইটিংসগুলি দিলেন সেখানেও এই কথাই বলছে যে এটাকে আর টেনে আনা উচিত নয় এবং কমিটি যদি এটা মনে করেন তাহলে এটাকে এখানেই ড্রপড করে দেওয়া উচিত। তাই আমি অত্যন্ত নম্রতার সংগে এবং করজোড়ে মাননীয় স্পীকারের কাছে আবেদন রাখব তিনি যেন এটাকে নিয়ে আর অগ্রসর না হন। এজন্য আমরা দুঃখিত এবং আমি নিজেও এজন্য অত্যন্ত বেদনা অনুভব করছি যে আজকে এটা একটা তর্কের বিষয় বস্তু হয়ে গেল। আমি অত্যন্ত খুসী হতাম, যদি আমরা আজকে সকলেই এই

বিষয়ে একমত হতে পারতাম। কিন্তু দেখা যাচ্ছে যে আমরা এই বিষয়ে এক মত হতে পারি নি। কাজেই আপনি আরও উদার দৃষ্টিভঙ্গী নিয়ে, আর কোন দৃষ্টি না নিয়ে ভাবুন চিন্তা করুন। কেননা আমরাও চাই যে আমাদের স্পীকারের এবং আমাদের হাউসের ডিগনিটি আপ-হোলড্ হউক এবং জিনিষটাকে এখানেই শেষ করুন। আজকে এর উপরে একটা এমেণ্ডমেন্ট এসেছে, তাকে ডিভিশানে দেবেন না। আমি এই আবেদন রাখব যে আমাদের স্পীকার এবং আমাদের হাউস আরও আপ-হোলড হউক, তিনি আরও সম্মানীত হউন, কেননা উনার যদি সম্মান না থাকে তাহলে আমাদেরও সম্মান থাকে না। কিন্তু সম্মান রাখতে গিয়ে যেন আর বেশী শাস্তি দেওয়া না হয়। যেখানে ক্ষমা চাইলে সাজা হয়ে নায়, যেখানে ক্রটি স্বীকার করলেই সাজা শেষ হয়ে যায়, সেখানেই যেন আমরা সীমাবদ্ধ থাকি। পত্রিকার এডিটর বারবার বলেছেন যে আমি ডিগনিটি এবং সোভারনটি রাখতে চাই। কিন্তু আর এটাই হল বড় কথা। সেজন্য আমার অনুরোধ হল এর ভিতর দিয়ে এই জিনিষটাকে শেষ করা হউক এবং আমরা সকলেই যেন এটাকে গভীরভাবে চিন্তা করে দেখি। এটাকে যেন দলগত দৃষ্টিভঙ্গি দিয়ে না দেখা হয়, এই কথা যেন কেউ মনে না করেন যে আমরা হয়তো বিরোধী দলের আসনে বসেছি, শুধুমাত্র বিরোধীতা করবার জন্যই, আর সেজন্যই এর বিরোধীতা করছি। আমরা চাই যে আমাদের ত্রিপুরার এই এ্যাসেম্বলীতে একটা কন্ভেনশান তৈরী হউক। আমাদের এখানে যে সব পত্র পত্রিকা আছে, সেগুলি অনেক বাধা বিপত্তির মধ্যে দিয়ে কাজ করছে আর তারা যদি তাদের ভুলের জন্য ক্রটি স্বীকার করে, তাহলে এই এ্যাসেম্বলীর যেমন ডিগ্নিটি বাড়বে, তেমনি আমরা যারা সদস্য আছি, আমাদের নিজেদেরও ডিগ্নিটি বাড়বে বই কমবে না। আমি যে এখানে অবিচার করা হয়েছে এমন কথা বলছি না, আজকে আমি যদি অন্য কোন দলেও থাকতাম তাহলেও যদি এমন কিছু হত তাহলে আমার যে এই ব্যাপারে রি-অ্যাকশান হত, সেটা আমি এখানে বলতাম। কাজেই মাননীয় স্পীকারের কাছে বলব, তিনি যেমন উদার নাকি মাননীয় সদস্য অঘোর বাবুর কেসটাকে তিনি ক্ষমার চোখে দেখে তাঁকে ক্ষমা করে দিয়ে সেটাকে শেষ করে দিয়েছেন। আর সে জন্য আই এ্যাপীল টু দি চেয়ারম্যান অব দি কমিটি এ্যাণ্ড অলসো টু দি স্পীকার যে যদি দরকার হয় তাহলে আবার বসে আলাপ আলোচনা করে এই জিনিষটা যাতে সবার কাছে সুন্দর হয়, সেভাবে যেন ব্যবস্থা নেওয়া হয়। আজকে প্রথম দিনের যে প্রসিডিংস তার মধ্যে দেখছি যে তাকে যেভাবে প্রশ্ন করা হয়েছে, সেভাবে তার উত্তর দিয়েছেন। তাকে যদি প্রশ্ন করে বলা হত যে তুমি তোমার ভুলের জন্য দুঃখিত কিনা, তাহলেও তার একটা উত্তর আসত। কিন্তু প্রসিডিংসের মধ্যে যেসব প্রশ্ন করা হয়েছে, তার মধ্যে এমন কিছু দেখা যাচ্ছে না। সেখানে তাকে জিজ্ঞাসা করা হয়েছে :—আপনি এই সম্পর্কে কি মনে করেন ? ( প্রশ্নটা করেছে কে ?—লেখা আছে দেখছি এ্যাসেম্বলী সেক্রেটারী) প্রশ্ন করেছেন রিগার্ডিং পাবলিকেশান অব দি এ্যাক্সপাঞ্জড পোর্শান অব দি প্রসিডিংস ইউ হ্যাভ ষ্টেটেড দ্যাট উই হ্যাভ নট বিন ফুললী কন্ভাসেন্ট উইথ দি রুলস এণ্ড প্রসিডিউর—সে তার উত্তরে বলেছে যে হ্যাঁ, আমি ছিলাম না। তারপর আবার এ্যাসেম্বলী সেক্রেটারী তাকে প্রশ্ন করলেন—ইউ হ্যাভ টোলড্ দ্যাট ইউ হ্যাভ নো ইন্টেনশান হোয়াট-এভার এট অল টু লোয়ার ডাউন দি ডিগনিটি অব দি হাউস অর দি স্পীকার ইন দি ম্যানার—সে তার উত্তরে বলেছেন,

যে হ্যাঁ, এট্ অল আমার ইশটেশানের মধ্যে ছিল না। কাজেই সেখানে তার ইন্টেনশানটা যে কি ছিল, সেটা প্রকাশ পাচ্ছে। তারপরেও যদি তাকে প্রশ্ন করা হত যে আপনি বলুন এর জন্য দুঃখিত কিনা ? তাহলে তিনি তার কথাটা বলতে পারতেন। কিন্তু তাতো করা হয়নি। এরপর দেখা যাচ্ছে প্রসিডিংসে আছে—'আপনি এবার চলে যেতে পারেন। এর মধ্যে আর একটা কথা তাকে জিজ্ঞাসা করা হয়েছে যে 'বিইং এ সিটিজেন অব ডেমোক্রেটিক কান্ট্রি ইউ অলসো রিকগনাইজ্ড দি অথারিটি এ্যাণ্ড ডিগনিটি অব দি হাউস।' সে তার উওরে বলেছে—'অব কোর্স আই হ্যাভ গ্লাইড ছাট'। তাহলে দেখা যাচ্ছে তিনি সেটা করেছেন। তারপরেও যদি তাকে স্কোপ দেওয়া হত—তখনও তিনি যদি নিষেধ করতেন, তাহলে আমাদের আর এখানে কিছুই বলার সুযোগ থাকতো না। কিন্তু যেভাবে শাস্তি দেওয়া হচ্ছে আমি আগেই বলেছি যে মানুষ মাত্রই ভুল করে, সেই রকম কিছু হয়েছে কিনা জানিনা, প্রসিডিংসের মধ্যে তেমন কিছু দেখতে পাচ্ছি না যে তোমাকে স্কোপ দেওয়া হচ্ছে তুমি এর জন্য এ্যাপলজি চাও কিনা বা তুমি এর জন্য দুঃখিত কিনা তাহলে তিনি যদি সেটা না করতেন, তাহলে এটা হতে পারত। কাজেই আমি মাননীয় স্পীকারে মাধ্যমে কমিটির চেয়ারম্যানকে এবং হাউসের সদস্যদের কাছে আবেদন রাখব, যদি সেই স্কোপ থাকে, তাহলে আবার যেন তাকে প্রসিডিংস করে স্কোপ দেওয়া হয়, আর সেখানে যদি দেখা যায় যে তিনি এতই এ্যাডামেন্ট তার ত্রুটি স্বীকার করছেন না এবং প্রসিডিংসের মধ্যে আমরা যদি দেখি যে তিনি তার ত্রুটি স্বীকার করছেন না, তখন কমিটি আবার তার সেই পয়েন্ট রিকমেণ্ডেশান করতে পারেন এবং তাহলে পরে সব দিক দিয়ে ঘটনাটা সুন্দর হয় বলে আমি মনে করছি। তাই আমার আবেদন হল আমরা যেন অত্যন্ত স্থির মস্তিষ্কে এই ঘটনাটাকে বিচার বিবেচনা করি, আজকে কোন প্রকারের ডিভিশান যেন এর মধ্যে না আনি। এই অনুরোধ সবার কাছে রেখে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি, আশা করছি সবই এর গুরুত্ব বিবেচনা করে দেখবেন।

**শ্রী এস, এল, সিংহ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে প্রশ্নটা হাউসের সামনে রাখা হয়েছে, তার সম্পর্কে বলতে গিয়ে এ্যামেণ্ডমেন্টের মাধ্যমে যে কথাগুলি বলা হয়েছে—যেমন একজন বলেছেন যে দোষী খালাস পাক তা নির্দোষীর যাতে সাজা না হয়। তাদের কথায় দেখা যাচ্ছে যে তারাও তাকে দোষী বলছেন, অতএব সেই দোষীই খালাস পাক। আর একজন বলেছেন হাউসের অমর্যাদা করছেন, কাজেই যিনি হাউসের অমর্যাদা করছেন, এটা তো তারই কর্তব্য যে অমর্যাদা করলে পরে তাকেই ক্ষমা চেয়ে নিতে হয়। সেখানে বিচারক তাকে কিছুই বলবে না। বিচারক বিচার দেখে, বিচারক রায় দেখে কিন্তু অভিযুক্ত যিনি তারই উচিত ছিল এই অমর্যাদার জন্য তার ক্ষমা চাওয়া, তার জন্য লজ্জিত বোধ করা। কিন্তু এমন কথা তো প্রসিডিংসের মধ্যে লেখা নাই। আর বিচারক তো তার মুখ দিয়ে লিখিয়ে রাখবে না। যিনি অভিযুক্ত হন, তিনিই তা করবেন। এই জায়গায় কমিটি যদি বলতেন আপনি ক্ষমা চান, তাহলে সেটা পক্ষপাতিত্বপূর্ণ বিচার হত। অতএব এটা হল পক্ষপাতিত্বমুক্ত বিচার এবং যিনি দোষী বলে বলছেন, তারই উচিৎ ছিল তখন রিগ্রেট প্রকাশ করা, অনুতপ্ত হওয়া।

আমি একটা খারাপ কাজ করলাম, তখন আমি বলব আমি দুঃখিত, আমি অনুতপ্ত। আপনি দুঃখিত কিনা, আপনি অনুতপ্ত কিনা সেকথা বিচারক কি করে বলবে? যদি বলেন তাহলে বিচার পক্ষপাতিত্বপূর্ণ বিচার হয়, কাজেই এই যে বিচার সেটা পক্ষপাতিত্বপূর্ণ বিচার হয়নি। যিনি অভিযুক্ত হয়েছেন, তিনি এখানে জাহির করতে চেয়েছেন যে আমি হাউসের অবমাননা করি নাই। আবার এখানে বলা হয়েছে যে যখন ভুল হয়েছে তখন করিজেণ্ডাম ইস্যু করেছেন সেটা ঠিক নয়, করিজেণ্ডাম ইস্যু করা হয়েছে যখন প্রিভিলেজ মোশান হাউসে আনা হয়েছে। অতএব উনি সেটা জানতেন, জেনেই তা করেছেন। কাজেই এখানে যে বলা হয়েছে যে এটা পক্ষপাতিত্বপূর্ণ বিচার হয়েছে সেটা সত্য নয়। এটা বলতে হবে, ওপজিশন দিতে হবে, এ্যামেণ্ডমেন্ট আনতে হবে, সেইজন্যই এটা করা হয়েছে। দ্বিতীয়তঃ হল,....

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী**—অন পয়েন্ট অব অর্ডার—আজকে আমরা যে দুইজনের বক্তৃতা শুনেছি তাতে পক্ষপাতিত্বপূর্ণ বিচার হয়েছে সেটা বলতে শুনতে পাই নাই, অতএব তিনি যে বলেছেন সেটা ভুল—ইট ইজ ডিসটরশান অব ফ্যাক্ট।

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্য, ইট ইজ নট পয়েন্ট অব অর্ডার।

**শ্রী এস, এল, সিংহ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি যা বুঝেছি তাই এখানে নিবেদন করছি, উষ্মা প্রকাশ করার কোন কারণ নেই। আমি এই জায়গায় বলব প্রথমেই তাদের বক্তব্য সুরু হয়েছে 'কমিটি ঠিক করেনি' এবং সেটাকে এ্যামেণ্ডমেন্ট করা হউক, কেন না কমিটি ঠিক করেনি। এ কথাটার মানে কি এটা বলতে গিয়ে আরও কতকগুলি কথা আরোপ করা হয়েছে। অতএব তারা নিজেরা স্বীকার করছেন, তারা যদি একথা বলেন যে এই এ্যামেণ্ডমেন্ট পক্ষপাতিত্বের জন্য আনা হয়নি, তাহলে তারা সেটা উইদ ড্র করুক। তারপর এখানে আছে—

"This particular Editor committed another breach of privilege by misrepresenting the proceedings of the House. But the Committe in view of his tendering unconditional apology recommended to the House not to proceed further with the case to which the House agreed to.

May in his Parliamentary Practice, 17th Edition has stated that publishing of proceedings which the House orderd to expunge from the Journal can be treated as breach of privilege of the House. In Indian Legislature the case against the Free Press Journal of Bombay for publishing expanged proceedings was held as breach of privilege of the House."

অতএব সেই অনুসারে এখানে রেফার করা হয়েছে, তার জন্য প্রসীডিংস ড্র করা হয়েছে, প্রিভিলেজ মোশান আনা হয়েছে এবং শাস্তির ব্যবস্থা করা হয়েছে। অতএব আমি মনে করি যেটা এখানে বলা হয়েছে, কমিটি যে রিকম্যাণ্ডেশান করেছেন, আমরা আশা করব হাউস সেটাকে গ্রহণ করবেন।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার একটা এ্যামেণ্ডমেন্ট ছিল।

**Mr. Speaker—That amendment has been disallowed.**

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা**—তার নোটিশ আমি পাই নাই। তার নোটিশ আমাকে দেওয়া দরকার। আমার জানা দরকার ছিল কেন সেটা ডিসএ্যালাউ করা হল।

আজকে যে সম্পর্কে হাউসে আলোচনা হল, সেই সম্পর্কে আমি মনে করি যে অন্ততঃ যেখানে পত্রিকার এডিটর দুঃখ প্রকাশ করে বলেছে যে ভুল হয়েছে. তিনি তার ত্রুটি স্বীকার করেছেন, সেই জায়গাতে তাকে দ্বিতীয়বার হাউসে এনে এইরকমভাবে যাতে শাস্তি না দেন তারজন্য মাননীয় স্পীকার মহোদয়ের মাধ্যমে আমি হাউসের কাছে অনুরোধ রাখছি।

**মিঃ স্পীকার** :—এনি আদার মেম্বার ?

**শ্রীঅভিরাম দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে প্রিভিলেজ ব্যাপারে যে প্রশ্নটা উঠেছে আমি মনে করি আজকে হাউসের বা চেয়ারের সম্মান রক্ষা করা বা সম্মান প্রদর্শন করা, শ্রদ্ধা দেখানো এটা প্রত্যেকের কর্তব্য এবং সেটা রক্ষা করতে গিয়ে যদি আমরা একটা সাধারণ বিষয় নিয়ে তর্ক বিতর্কের ভিতর যাই, তাহলে যেটা আমরা মনে করব সম্মান বা শ্রদ্ধা করা উচিত সেটা অন্যরকম হয়ে যায়, সাধারণ মানুষের কাছে সেটা হেয়, ছোট হয়ে যায়। তাই আমি মনে করি যেখানে দৈনিক সংবাদ পত্রিকার সম্পাদক প্রিভিলেজ কমিটির কাছে দুঃখ প্রকাশ করেছেন সেখানে এটাকে আর খুব বেশী বাড়াবাড়ি না করে সেই সম্পর্কে তর্ক বিতর্কের ভিতর না গিয়ে অন্ততঃ সেই ব্যাপারটা দুঃখ প্রকাশ পর্যন্ত রাখলে পরেই হাউসের সম্মান, স্পীকারের সম্মান পুরোপুরি বজায় থাকবে এবং প্রত্যেকের কাছে সম্মান দেখানোর প্রয়োজনীয় তা সম্পর্কে গুরুত্ব স্থান পাবে। কাজেই আমি মনে করি এই ব্যাপারটা আর খুব বেশী বাড়াবাড়ি না করে এইখানেই আমরা শেষ করতে পারি। মাননীয় সদস্য প্রমোদবাবু যে বক্তব্যগুলি এখানে রেখেছেন, সেইগুলি তিনি ঠিক ঠিকভাবে রেখেছেন বলে আমার মনে হয়। কারণ একটা সংবাদকে কেন্দ্র করে আর বেশী অগ্রসর হওয়া উচিত নয়। এবং তড়িৎবাবু যে সমস্ত যুক্তি উপস্থিত করেছেন তারপর এই সম্পর্কে বেশী বলার প্রয়োজন রাখে না। তাই আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে প্রত্যেক সদস্যের কাছে অনুরোধ রাখছি এই ব্যাপারটাকে আর দীর্ঘ না করে, যেখানে দৈনিক সংবাদের এডিটর দুঃখ প্রকাশ করেছেন সেই পর্যন্তই থাকলে আমার মনে হয় সেই জিনিষটা খুব ভাল হবে।

**Shri Monoranjan Nath** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে প্রিভিলেজ কমিটির রিকমেন্ডেশনের উপর যে অ্যামেণ্ডমেণ্ট আসছে তাকে অমি সমর্থন করছি না। সেই উত্তর দিতে গিয়ে আমি বলব যে, এখানে যেসব বক্তৃতা হয়েছে, বেশীর ভাগ বক্তৃতাই হাওয়ার উপর হয়েছে। একটু আগে বলা হয়েছে যে, দৈনিক সংবাদপত্রের এডিটর নাকি ত্রুটি স্বাকার করেছেন। এই রেকর্ডে এমন কোন জায়গাতে ত্রুটি স্বীকার করেছেন বলে কোন কথা নাই। মাননীয় সদস্য তড়িৎবাবু একটা প্রশ্ন তুলেছেন যে অভিযোগ সম্পর্কে ওয়াকিবহাল নয় এব

তাকে আমার জিজ্ঞাসা করা উচিত ছিল যে তিনি ত্রুটি স্বীকার করেন কি না। আমি বলব মাননীয় সদস্যকে যে সি, আর, পি, সি, এর ২৪২ যে সেকশান আছে তাতে স্পেসিফিক লেখা আছে কি প্রকারে জিজ্ঞাসা করতে হয়। (এ ভয়েস—এটা সি, আর, পি. সি, এর কেস নয়, এটা প্রিভিলেজ কেস) কমিটির যে এভিডেন্সগুলি নেওয়া হয় তা' সি, আর, পি, সি, এর অ্যাক্ট মতেই করা হয় এবং মাননীয় সদস্যের এটা জেনে রাখা উচিত। প্রিভিলেজ মোশনগুলি আই, পি, সি এবং সি, আর, পি, সি, এর অ্যাক্ট মতেই করা হয় এবং সেই বিধান আছে। সুতরাং মাননীয় সদস্যের সেটা জেনে বলা উচিত এবং আরগুমেণ্ট করা উচিত। মাননীয় সদস্যকে আমি বলব যে আমাদের ইণ্টারন্যাল ওয়ার্কিং এর যে রুলস্ আছে সেই রুলস্ অনুসারে বক্তব্য রাখলে ভাল হবে। মাননীয় সদস্য আমাকে বলেছেন যে স্পেসিফিক চার্জ্জ আমি উত্থাপন করি নাই। এখানে পরিস্কার লেখা আছে যে স্পেসিফিক চার্জ্জ অনুযায়ী দেওয়া হয়েছে এবং এডিটরকে পুনঃপুনঃ জিজ্ঞাসা করা হয়েছে যে এই সম্পর্কে আপনার বক্তব্য কি আছে। দৈনিক সংবাদ পত্রিকার এডিটর অভিযোগ স্বীকার করেন বা ত্রুটি স্বীকার করেন বা দুঃখ প্রকাশ করেন এমন কথা তিনি ঘুর্ণাক্ষরেও বলেন নাই। সুতরাং সেই সম্পর্কে আমি বলব যে মাননীয় দৈনিক সংবাদ পত্রিকার সম্পাদক আপনি দোষ স্বীকার করুন নতুবা আমি শাস্তি দেব। সেটা পিকিউলিয়ার কথা, তা হতে পারে না। এখানে বলা হয়েছে এক্সপাঞ্জ পোর্শন পাবলিশ করলে কিছু হয় না বলে কাউল নাকি বলেছেন। আমি সেই সম্পর্কে হাউসের কাছে উত্থাপন করতে চাই—"It is breach of privilege and contempt of the House to publish expunged proceedings of the House. In this regard the Supreme Court has held—'the effect in law or order of the Speaker of expunged portion of the speech of the member may be as if that portion has not been spoken. The report of the whole speech in such circumstances though factually correct may in law be regarded as perverted unfaithful report and the publication of such perverted and unfaithful report of a speech, i. e. expunged portion in the order of the Speaker passed in the order may prima facie be regarded as constitution of breach of privilege of the House arising out of the publication of news item. সুতরাং আমরা যে একটা বে-আইনি কাজ করে ফেলেছি, এটা এমন কিছু নয়। আমাদের রুল ১৪৮ এ তাকে মিনিমাম পানিশমেণ্ট দেওয়া হয়েছে, তাকে রিপ্রিমেণ্ড করা হয়েছে।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :**—এটা ব্রিচ্ অব প্রিভিলেজে পরে আমরাও তো স্বীকার করছি।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—তাহলে তাকে শাস্তি দেন না কেন? ত্রুটি স্বীকার না করলে তাকে মিনিমাম পানিশমেণ্ট যা দেওয়ার, রিপ্রিমেণ্ড করা, তাই দেওয়া হয়েছে। "The Committee may in examining the witness be guided wherever necessary so far as procedural matters are concerned by the principles of the ordinary law and length of such as civil procedure code criminal procedure code and the law available with act and the principles of natural justice.

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত** :—এটা নেচারাল জাস্টিসের মধ্যে আছে।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় সদস্যকে আমি অনুরোধ করব যে আইন পড়ে, রুল পড়ে বক্তৃতা দিলেই ভাল হয়।

**Mr. Speaker** :—Now I am putting this to the House.

**Shri Promode Rn. Dasgupta** :—আমার বক্তব্য আছে স্যার। প্রথমতঃ আমরা আমাদের বক্তব্যের কোথাও বলি নাই যে ব্রিচ অব প্রিভিলেজ হয় নাই। আমাদের বক্তব্য হচ্ছে এটিচিউডটা। মুশকিল হচ্ছে এখানে। সি, আর, পি, সি, আই, পি, সি, আছে আবার আইনও আছে, আবার নেচারাল জাষ্টিসও আছে। অতএব নেচারাল জাষ্টিস যেখানে বলা হয় তখনি দেখা যায়—

**শ্রীবাজ্‌বন রিয়াং** :—পয়েন্ট অব অর্ডার, স্যার। আমি জানতে চাই যে প্রমোদ বাবু যে এমেণ্ডমেন্টের উত্তর দেওয়ার সুযোগ পেলেন এটা কি আমাদের রুলস্ অব প্রসিডিউর মতে পেয়েছেন না ইচ্ছা করে আপনি দিয়েছেন ?

**মিঃ স্পীকার** :—এটা রুলসের মধ্যে আছে।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—যেখানে উনি বলেছেন যে জিজ্ঞাসা করার কোন প্রয়োজন নাই, সেটা হচ্ছে যেখানে এই ভদ্রলোক স্বীকার করছেন যে আমার ইগনোরেন্স হয়েছে, প্রসিডিংসের মধ্যে আছে যে—

**শ্রীসুনীল দত্ত** :—ইগনোরেন্স ইজ নট এ প্লী।

**শ্রীপ্রমোদরঞ্জন দাসগুপ্ত** :—নেচারাল জাষ্টিস প্লী। অতএব মাননীয় স্পীকার স্যার আমার বক্তব্যটা শুধু কেস নয়। হোয়াট ইজ দি সাজেশান বাই দি কাউল ? তিনি বলছেন—"the editor, publisher (page 208) and the correspondent of a paper in which the proceedings of the House which has been expunged by the Speaker have appeared may tender an unconditional apology and House if accept the apology may drop the matter. The House may request the editor of the paper in question to publish correction, and the apology in the next issue of the paper"—he has done so. "reported the fact to the House through the Speaker".

অতএব আমরা এইটা চাইলেই পারি যে তুমি কারেকশন কর, অ্যাপলজী স্বীকার কর। তা যদি না করে তাহলে তাকে রিপ্রিমেণ্ড করতে হবে, অ্যাডমনিশ করতে হবে। কেন আমি এই কথাটা বলছি। মাননীয় স্পীকার স্যার, এই যে অ্যাসেম্বলী এটা একটা গণতন্ত্রের প্রতীক। সেখানে চোখ রাঙ্গিয়ে, রক্ত চক্ষু দেখিয়ে কাউকে যদি রিপ্রিমেণ্ড করা হয় তাহলে তাতে হাউসের গৌরব বাড়বে, এই জায়গা এটা নয়। এটা হচ্ছে ক্রিমিন্যাল কোর্ট, কোন পুলিশ অফিস আর হচ্ছে জুডিসিয়াল কোর্ট যেখানে মাননীয় বিচারকরা আইনের মধ্যে সি, আর, পি,

সি, এর গণ্ডীর মধ্যে থেকে এবং সেইভাবে চিন্তা করে কাজ করেন। তার বাইরে যাবার অধিকার তাদের নাই। কিন্তু হাউসের তার বাইরে যাবার অধিকার আছে এবং হাউস যেটা সব সময় মেনটেন করে সেটা হচ্ছে ডেকরাম। সেই রকম জাস্টিস হবে যেরকম তার মনোবৃত্তি এবং উদারতা এবং সেই উদারতাটা এই যে স্পীকারের চেয়ার, সেটা হচ্ছে উদারতার প্রতীক। কারণ একজন স্পীকার, তিনি একজন পার্টির মেম্বার হয়েও তাঁকে পার্টির ঊর্দ্ধে উঠতে হয়। তাঁকে ইম্পার্শিয়াল হতে হয়। কাজেই আজকে উদারতার প্রশ্ন এসে পড়েছে। মাননীয় স্পীকার যেখানে আপনার স্থান হচ্ছে সবকিছুর উর্দ্ধে সেখানে আমি আবেদন করছি যে নেচারাল জাষ্টীসের মাধ্যমে কাউলের যে বক্তব্য সেই বক্তব্যকে সামনে রেখে ফ্রি প্রেস জার্নালে এক্সপাঞ্জড রিপোর্ট পাবলিকেশন করার পর তার সম্বন্ধে যে ব্যবহার করা হয়েছে এবং ধীরেন্দ্র ভৌমিক এবং ডেলী মেল কেস্ এইসব সম্বন্ধে যে ব্যবহার করা হয়েছে এবং সেটাকে সামনে রেখে আজকে—

**Mr. Speaker** :=The House stands adjourned till 2 P. M. to-day.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—স্পীকার স্যার, প্রথমতঃ মাননীয় চেয়ারম্যান তাঁর বক্তব্য রাখতে গিয়ে কাউলের যে কোটেশান দিয়েছেন, সেটা হচ্ছে ব্রীচ অব প্রিভিলেজের বই থেকে, আর সেই সম্বন্ধে আমরাও কোন ডিসপুট করিনি। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে ব্রীচ অব প্রিভিলেজ হওয়ার পর যে রিকমেণ্ডাশান তিনি করেছেন সেটার উপর। এই চমৎকার বিষয় হয়েছে যে তিনি তার শাস্তি রিকমেণ্ডাশান করতে গিয়ে যা কাউলের বই থেকে কোট করেছেন, আমিও ঠিক সেটাই কোট করেছিলাম। সেটা হচ্ছে—In the Indian Legislature the case against the Free Press Journal of Bombay for publishing expunged proceedings was held as breach of privilege in the House. স্পীকার স্যার, সেখানে তিনি এই যে ফ্রি প্রেস জার্নাল যেটা আমি কোট করেছিলাম তিনি তার এই পোর্শনটা ঐখান থেকে নিলেন কিন্তু তাঁর যে রিকমেণ্ডেশানটা হল তিনিও ঐ একই কারনে সেটাকে টানলেন এবং টানার পর যে রিকমেণ্ডেশান তিনি করলেন, সেটা হল— "Thereupon, the Speaker observed that he had asked for an explanation from the Editor of the Paper which he "will bring before the House for such action as it may deem proper." The Editor expressed unconditional apology for the oversight. The letter, which reached the Speaker after the House had adjourned sine-die, was published in the Bulletin and the House was informed of the fact by the Speaker on February 9, 1960.

তাহলে দেখা যাচ্ছে যে কারনে তিনি এটাকে টানলেন, পার্লামেণ্টারী প্রিভিলেজের যে কোটেশানটা তিনি এখানে দিলেন, সেটা হচ্ছে ঐ ফ্রি প্রেস জার্নালের। তিনি কিন্তু কোটেশানের উপর অংশটুকু নিলেন তাঁর ব্রীচ অব প্রিভিলেজের রিকমেণ্ডেশান দেওয়ার জন্য, আর সেখানে যে শেষটুকু আছে যেখানে রিকমেণ্ডেশানটা দেওয়া হয়েছে, সেটাকে বাদ দিয়ে দিলেন

এবং বাদ দিয়ে তিনি তখন রিপ্রিমেণ্ড করলেন, মানে ড্রাসটিক ষ্টেপ নিলেন। সেজন্য আমি বলছি যে এখানে এই ধরণের তারতম্য করা হ'ল কেন ? এই তারতম্য করার পিছনে কি উদ্দেশ্য ছিল ? আজ যদি কেউ মনে করে যে এই তারতম্য করার পিছনে অন্য একটা মটিভ নিয়ে করা হয়েছে...

**Mr. Speaker :**—This is an aspersion on the Speaker.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :**—স্যার, আমি সেটা বলছি না। আমি বলছি যে যাদ কেউ মনে করে। আমি বলছি আমাদের চেয়ারম্যান অব দি কমিটি তিনি আবার আমাদের ডেপুটি স্পীকারও। কাজেই স্পীকার এবং ডেপুটি স্পীকারের যে পজিশান, তাকে আপ-হোল্ড করতে গিয়ে মানুষ যাতে অন্য কিছু না ভাবে। কারণ যে এ্যাকজাম্পলটা তিনি এখানে দিলেন ঐ ফ্রি প্রেস জার্নালের উপর, পার্লিয়ামেণ্টারী কমিটি যে রিকমেণ্ডেশানটা দিলেন, সেটা তিনি এখানে এ্যাক্সেপ্ট করলেন না। অনলী দ্যাট ইজ হোয়াই, আমি এই কথাটা বলেছিলাম, স্যার ; তার পর আর একটা কথা হচ্ছে অবশ্য মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, কিন্তু উনার বলার মধ্যে তেমন কোন কিছু নেই, সেজন্য আমি সেটার উত্তর দেওয়ার প্রয়োজন মনে করছি না। তারপর আরেকটা কথা আছে—অবশ্য মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, কিন্তু উনার বলার মধ্যে কোন পয়েন্ট না থাকলে উত্তর দেওয়া প্রয়োজন মনে করিনা। এখানে আরেকটা কথা বলা হয়েছে প্রসিডিউরেল ইনষ্ট্রুমেণ্ট'এর মধ্যে আছে যেটা আমাদের জানা ছিল না, সেটার মধ্যে একটা ছিল 'ন্যাচারেল জাষ্টিস্', তাই এই সম্বন্ধে বেশী কথা বলবনা। কারণ মাননীয় চেয়ারম্যান এই সম্পর্কে বিশেষ কিছু বলেন নি, শুধু কাউলের বই থেকে ব্রীচ অব প্রিভিলেজ সম্পর্কে কয়েকটা কথা বলেছেন। আমার শেষ কথা যেটা যার উপর আমি এ্যাটেনশান ড্র করব সেটা হচ্ছে পারটিসিপেশন অব দি সেক্রেটারী ইন ডেলিবারেশান ইন দি কমিটি মিটিং। যেই রিপোর্ট হাউসের সামনে রাখা হয়েছে সেটাতে এই জিনিষটা আছে কিনা সেটা আপনি স্পীকার মহোদয় ভেরিফাই করে দেখবার জন্য অনুরোধ রাখছি। যদি আমাদের কাছে যেটা আছে, আর আপনার কাছে যেটা আছে, দুইটি যদি এক না হয়, সেকেণ্ড ফরমে যদি কিছু হয়ে থাকে, তাহলে সমস্ত কিছু বিবেচনা করলে এই জিনিষটা পরিষ্কার বেরিয়ে আসে যে সাম মটিভ হ্যাজ বীন এ্যাট্রিবিউটেড টু দি এওয়ার্ডস টু দি রিকম্যাণ্ডেশান বাই দি কমিটি টু দি হাউস উইদ রিগার্ড টু শ্রীভুপেন্দ্র দত্ত ভৌমিক।

**Mr. SPeaker :**— Is it your Opinion ?

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :**— নো। আমি আমার বক্তব্যে এটা বলতে চাই যে এই রিপোর্ট আর যদি ঐ রিপোর্ট এক হয়ে যায় তাহলে আমার কোন প্রশ্ন নেই। আর যদি এক না হয়, দুইটি রিপোর্ট এক হতে হবে, আপনিই চিন্তা করে দেখবেন কি এর মধ্যে আছে— এই হচ্ছে আমার বক্তব্য। আমি আমার এ্যামেণ্ডমেণ্টে ষ্টিক করছি এবং হাউসের সামনে এবং রুলিং পার্টির লীডারের কাছে বিশেষ আবেদন রাখছি, যে এই জিনিষটাকে এ্যাপলজী চাওয়া

এবং রিপোর্ট প্রকাশ করার মধ্য দিয়েই শেষ করা হউক, এটাকে যেন এই পর্যায়ে টেনে এনে হাউসের ডেকরাম নষ্ট করা না হয়।

**শ্রীনরেশ রায় :—** মাননীয় স্পীকার স্যার, এই প্রিভিলেজ মোশানটা আমিই এনেছিলাম, রিপ্লাই দেওয়ার পূর্বে আমি মাননীয় স্পীকার মহোদয়ের এ্যাটেনশান ড্র করেছিলাম, কিন্তু আমি বলবার সুযোগ পাই নাই, এখন যদি সুযোগ দেওয়া হয়, তাহলে আমি বলতে পারি।

**মিঃ স্পীকার :—** নো।

I am puting the amendment to vote first. The Question before the House is the amendment moved by Shri Promode Rn. Das Gupta that—"the word agrees" appearing in the motion between the words "House" and 'with" be substituted by the word "disagrees".

The motion was put to voice vote twice, but as the opposition members demanded division, the decision of the House was taken by show of hands under section (2) of Rule 271 of the Rules of Procedure and Conduct of Business in The Tripura Legislative Assembly. The Motion was lost by 10-16 votes. one abstained.

**Mr. Speaker :—** Now the question before the House is that—"This House agrees with the recommendations contained in the ELEVENTH REPORT of the Committee on Privileges moved by Shri Monoranjan Nath.

The motion was put to voice vote twice, but as the opposition members demanded division, the vote of the House was taken by show of hands under section (2) of 271 of the Rules of Procedure and Conduct of Business in the Tripura Legislative Assembly. The Motion was carried by 17-10 votes, one abstained,

## DISCUSSION ON LT. GOVERNOR'S ADDRESS.

**Mr. Speaker :—** Now, regading discussion on Lt. Governor's Address. I shall call on Shri Umesh Lal Singh to move his Motion of thanks.

**Shri Umesh Lal Singh :—** Hon'ble Speaker, Sir, I beg to move the following motion.

We, the members of the Tripura Legislative Assembly assembled in this Session beg to offer our humble thanks to the Lt. Governor for the most excellent speech which he has been pleased to deliver to the House on 15/3/71.

**Shri Sunil Ch. Dutta :—** Hon'ble, Speaker, Sir, আমি মাননীয় সদস্য যে প্রস্তাব যুক্ত করেছেন তাকে সমর্থন করছি।

**শ্রীউমেশ লাল সিংহ :—** অনারেবল স্পীকার, স্যার, গত ১৫ই মার্চ আমাদের মাননীয় লে: গভর্ণর এই হাউসে যে ভাষণ দিয়েছিলেন এবং ভাষণ দেওয়ার মধ্যে যা আমরা পেয়েছি তাতে বর্তমান অবস্থায় ত্রিপুরার সার্বিক দিকে তিনি দৃষ্টি দিয়েছেন এবং সেইগুলি তিনি বিশেষভাবে উল্লেখ করেছেন। আমরা দেখতে পাই তার বক্তৃতার মধ্যে দুটো বিশেষ ঘটনা তিনি উল্লেখ করেছেন—একটা বর্তমানে অল্প কয়দিন পূর্বে যে নির্বাচন হয়েছে সেই সম্বন্ধে তিনি মন্তব্য করেছেন এবং ত্রিপুরা রাজ্যকে ফুলফ্লেজেড ষ্টেটহুড দেওয়ার জন্য প্রধানমন্ত্রী যে ঘোষণা করেছেন সেটার তিনি উল্লেখ করেছেন। তাঁর ভাষণে এই দুটো বিষয় বিশেষ ভাবে উল্লেখ যোগ্য এবং প্রশাসন ব্যাপারে তিনি আরও অনেকগুলি কাজের কথা বলেছেন। তিনি বলেছেন কৃষি এবং তার উন্নয়নের কথা এবং ত্রিপুরা রাজ্যকে তিনটি জেলায় বিভক্ত করা হয়েছে, এটাও তিনি বলেছেন। আমরা এই অ্যাসেম্ব্লীতে যে প্রস্তাব করেছিলাম ত্রিপুরা রাজ্যকে তিনটি জেলায় বিভক্ত করার জন্য সরকার সেটা কার্যে রূপায়িত করেছেন। আমরা দেখি এই তিন জেলার ভিতরে তহশীল কাছারী ছিল আগে ৪৫টি এখন সেখানে ১১৭টি করবেন বলে স্থির করেছেন এবং তার কাজও সুরু হয়ে গেছে। তার কার্য্য পরিচালনার জন্য সার্কেল অফিসারের ব্যবস্থাও তিনি করেছেন। আর তাছাড়া রাজস্ব মকুবের কথাও তিনি বলেছেন ৪৩ লক্ষ ৬ হাজার টাকা এতে মঞ্জুর হয়েছে। ত্রিপুরার পূর্ণ রাজ্যের মর্য্যাদা পাওয়ার সাথে সাথে আমাদের সরকারের দায়িত্ব বাড়বে, অ্যাসেম্বলীতেও তার দায়িত্ব বাড়বে, এইকথাও তিনি তার ভাষণে উল্লেখ করেছেন। প্রশাসনের কাজে বাৎসরিক যে খরচ হবে তার বরাদ্দের কথাও তিনি উল্লেখ করেছেন এবং ১৯৯·২৩ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে, এই কথাও তিনি বলেছেন। তার মধ্যে স্থান পেয়েছে কৃষি, যোগাযোগ ব্যবস্থা, চিকিৎসা, জনস্বাস্থ্য ইত্যাদি। আগরতলা—আসাম রাস্তাটাকে যাতে কেন্দ্রের খাতে নিয়ে যেতে পারা যায় সেই বিষয়ে তিনি সম্মতি জ্ঞাপন করেছেন এবং তার থেকে যে টাকা আমাদের থাকবে সেই টাকা আমাদের শাসন কার্য্যের উন্নয়নের জন্য ব্যয় করা হবে, এই কথাও তিনি উল্লেখ করে গেছেন। আমাদের দেশের কৃষি সম্বন্ধে তিনি বলেছেন যে উন্নতর চাষ এবং উচ্চ ধরণের ফলনশীল ধান এবং গমের বীজ সরবরাহ করা হয়েছিল সেগুলিও আমরা দেখতে পাই যে আমাদের এখানে তাতে উৎপাদন বৃদ্ধি পেয়েছে এবং আরও পরিকল্পনা নেওয়া হয়েছে যাতে ভবিষ্যতে তার উৎপাদন বৃদ্ধি হতে পারে এবং অধিক জমিতে উচ্চতর ফলনের বীজ সরবরাহ করা, ধান ও গম যাতে আরও বেশী রকমে ফলানো যেতে পারে তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা হিসাবে সরকারের তরফ থেকে ধান সরবরাহ করার জন্য একটা প্রকল্প রূপায়িত হবে বলে তিনি বলছেন। কৃষি কার্য্যে বীজ ও সাহায্যের জন্য সেচের ব্যবস্থা তিনি হবে বলেছেন এবং তার জন্য বড় নদী এবং ছোট ছোট নদীনালা থেকে জল সেচের ব্যবস্থা হয়েছে, এই কথাও তিনি আমাদের কাছে বলেছেন। আমরা দেখছি যে গোমতী নদী থেকে ভ্রাম্যমান পাম্পিং সেটের সাহায্যে যে

জলসেচের ব্যবস্থা হতে পারে তার ব্যবস্থা তিনি করেছেন এবং আরও পরিকল্পনা করেছেন যে আরও ৪টা ভ্রাম্যমান সেচের ব্যবস্থা সমস্ত ত্রিপুরাতে যাতে হতে পারে তার চেষ্টাও করেছেন। গভীর নলকূপ স্থাপন এবং আমাদের দেশে বিশেষত পাম্পিং সেট তৈরী করা, তার জন্য সাবসিডির ব্যাপারে ব্যবস্থা তিনি রেখেছেন। তাছাড়াও আমাদের উৎপাদিত দ্রব্য সংরক্ষণের জন্য আগরতলায় একটা কমিউনিটি সেণ্টার স্থাপিত হয়েছে এবং তার থেকে টমেটো, ফুলকপি বাঁধাকপি প্রভৃতি সব্জি সংরক্ষণের ব্যবস্থা হয়েছে। কাজুবাদামের শাস উৎপাদন বৃদ্ধি করা হবে এবং তার থেকে কৃষকদের আয়ের ব্যবস্থাও করা হবে বলে তিনি আমাদের কাছে বলেছেন। কৃষকেরা চাষের জন্য যাতে সহজভাবে ঋণ পেতে পারে তার জন্য তাঁর দৃষ্টি আছে তাঁর ভাষণে আমরা দেখতে পেয়েছি। তিনি শুধু কৃষকের সম্বন্ধেই বলেননি এখানে যাতে শিল্প স্থাপিত হতে পারে তার চেষ্টাও তিনি করেছেন। অবশ্য তিনি ভাষণে বলেছেন যে এখানে বৃহৎ শিল্প স্থাপনের সুযোগ খুবই সীমিত, কিন্তু ক্ষুদ্র ও মাঝারী ধরণের শিল্প এখানে স্থাপিত হতে পারে। তিনি এই দিকেও দৃষ্টি দিয়েছেন। একটা কাচের কারখানা স্থাপন করার জন্য অল্প সুদে যাতে ঋণ গ্রহণ করতে পারে তারও ব্যবস্থা করা হয়েছে। কুমারঘাটে এলুমিনিয়াম কারখানা এবং পাটকল স্থাপন করার চেষ্টা যে হচ্ছে সরকারের তরফ থেকে এই দিকটাও আমরা তার ভাষণে পেয়েছি। পাটকলগুলি সম্বন্ধে কেন্দ্রের সমীক্ষা বিভাগ থেকে এখানে বিশেষভাবে তারা দেখে গেছেন এবং আশা করা যায় পাটকল স্থাপনের পারিস্থিতি তারা বিশেষভাবে প্রয়োজন বলে মনে করেছেন।

যাতায়াতের উন্নতি করতে গেলে, যাতায়াতের যাতে সুব্যবস্থা হতে পারে, তারজন্যই ধর্ম্মনগর থেকে রেল পথ সম্প্রসারণের জন্য তিনি কেন্দ্রীয় সরকারের কাছে বলেছেন, এই কথাটাও তাঁর ভাষণের মধ্যে আছে। আর ত্রিপুরা রাষ্ট্রীয় পরিবহন করপোরেশান যাতে ঠিকভাবে কাজ করতে পারে, সেজন্য কিছু গাড়ী খরিদ করা হয়েছে এবং ভবিষ্যতেও আরওগাড়ী খরিদ করবেন, এই কথাও তিনি আমাদের কাছে বলেছেন এবং এর ফলে আন-এমপ্লয়মেণ্ট দূর হবার সম্ভাবনা রয়েছে এই কথাও তিনি আমাদের কাছে বলেছেন। তাছাড়া ধর্ম্মনগর থেকে আগরতলা পর্য্যন্ত যাতে রেল পথ তৈরী হলে এবং ইণ্ডিয়ান ওয়েল করপোরেশান যদি এখানে তেলের সন্ধান পায় এবং এখানে থেকে যখন তেল উঠানোর কাজ আরম্ভ হবে তখন পেট্রোল পাম্প ও কেরোসিন ডিপোর মাধ্যমে আমাদের বেকাদের কিছু বেকারত্ব দূর হবে, এতে আমার কোন সন্দেহ নেই। আর তারপরে তিনি বলেছেন যে আমাদের শিক্ষা বিভাগের দিক দিয়ে দৃষ্টি রয়েছে; কলেজে যাতে সাইন্সের বিভাগে অধিক পরিমানে ছাত্র ছাত্রী শিক্ষা গ্রহণ করতে পারে তারজন্যও ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে, তাছাড়া যাতে আরও কতগুলি জুনিয়ার বেসিক ও সিনিয়ার বেসিক স্থাপন করা যায়, তার জন্যও আমাদের পরিকল্পনা রয়েছে। এবং তাতে করে আমরা আরও ১৫ হাজারের বেশী ছাত্রছাত্রীর শিক্ষার ব্যবস্থা করতে পারব। শুধু তাই নয়, চিকিৎসার ব্যাপারেও তাঁর দৃষ্টি রয়েছে, যেমন হাসপাতালগুলিতে এবং ডিসপেনসারীগুলিতে আর বেশী করে শয্যা সংখ্যা বাড়ানো যায়, সেই কথা তিনি আমাদের কাছে বলে গেছেন।

রোগীদের প্রয়োজনীয়তা উপলব্ধি করে তিনি এখানে বলেছেন যে ধর্ম্মনগর, কৈলাসহর, কমলপুর, সাবরুম, বিলোনিয়া প্রভৃতি হাসপাতালগুলিতে শয্যা সংখ্যা বাড়ানো হবে। আমাদের এই বিরাট সমাজের মধ্যে যারা অ-উন্নত যেমন সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবস রয়েছে, তাদের উন্নতির কথাও তাঁর এই বাজেট ভাষণে উল্লেখ করেছেন। তিনি বলেছেন যে সরকারের তরফ থেকে যাতে এই সব সম্প্রদায় শিক্ষা, স্বাস্থ্য, পানীয় জল প্রভৃতির সুযোগ সুবিধা পায় তার জন্য সরকার থেকে আরও ভালভাবে চেষ্টা করা হচ্ছে এবং তারা যাতে চাকুরীতে আরও সুযোগ সুবিধা পায় তার সুযোগ দেওয়ার কথাও তিনি আমাদের কাছে তুলে ধরেছেন। আর যাতে অধিক পরিমাণে জুমিয়ারা পুনর্বাসন পেতে পারে এবং যারা ভূমিহীন তারা যাতে ভূমি পেতে পারে তার জন্য যে সমস্ত স্কীম আছে, সেগুলির কথাও তিনি তাঁর বাজেট ভাষণে উল্লেখ করেছেন। তারপরে নূতন নূতন রাস্তাঘাট তৈরী করে গ্রামের লোকদের যাতায়াতের সুযোগ হতে পারে, সে কথাও তিনি তিনি তাঁর ভাষণে উল্লেখ করেছেন। তাঁর ভাষণে আমরা আরও দেখতে পাই ডম্বুর জলবিদ্যুৎ পরিকল্পনাকে স্বার্থক ভাবে রূপায়ন করবার কথা এবং আসামের অমিয়াম থেকে বিদ্যুৎ আনার ব্যবস্থা। আসাম থেকে বিদ্যুৎ এনে আমাদের উত্তর সীমান্তের ধর্ম্মনগর, কৈলাশহর এবং কুমারঘাটে দেওয়া হয়েছে এবং আশা করা যাচ্ছে যে অদূর ভবিষ্যতে এই বিদ্যুৎ আমাদের আগরতলা ও তার শহরতলী অঞ্চলে সরবরাহ করা হবে। ফলে এতদ্ অঞ্চলে অনেকগুলি ছোট ও মাঝারী ধরণের শিল্প গড়ে উঠবে এবং তারই মাধ্যমে আমরা আমাদের কিছু বেকার এর বেকারত্ব দূর করতে পারব। এর পরে তিনি আমাদের সামনে সরকারী কর্ম্মচারীদের বেতন, ভাতা ও অন্যান্য সুযোগ সুবিধার কথা বলছেন এবং তাদের অসুবিধাগুলি যাতে অবিলম্বে দূরীভূত হয় সেজন্য কি কি ব্যবস্থা সরকার থেকে গ্রহণ করা হচ্ছে সেইসব কথা তিনি এখানে ব্যক্ত করেছেন এবং সেই সঙ্গে সঙ্গে কর্ম্মচারীদের উদ্দেশ্যে কয়েকটি সাবধান বাণী করেছেন যাতে তারা নিজেদের কাজ কর্ম্মের প্রতি লক্ষ্য রেখে দেশের ও সমাজের প্রতি সেবা করে যান এবং তাদের মধ্যে যাতে কোন রকমের শৃঙ্খলাহীনতা না দেখা দেয়।

আমরা আরও তার ভাষণের মধ্যে দেখতে পাচ্ছি যে তিনি আমাদের সীমান্তের নিরাপত্তা রক্ষা করার জন্য বি, এস, এফের কথা উল্লেখ করেছেন। তিনি বলেছেন যে আমাদের যে দীর্ঘ সীমান্ত আছে তাকে যাতে সর্ব্বপ্রকারে রক্ষা করা যায় সেজন্য এখানে বি, এস, এফ বাহিনী রাখা হয়েছে। তাছাড়া আমাদের সমাজের মধ্যে যে সব সমাজ বিরোধী আছে, যারা আইনকে ভঙ্গ করতে চান তাদের কঠোর হস্তে দমন করার কথাও বলেছেন। এছাড়া তিনি আমাদের জানিয়েছেন যে কয়েকটি বিল এই বিধান সভায় উত্থাপন করার জন্য প্রস্তুত হয়ে আছে. সেগুলি হল—

১) ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি ( ত্রিপুরা রি-এনেকটিং এমেণ্ডমেন্ট ) বিল,

২) দি এপ্রোপ্রিয়েশান ( ভোট অন এ্যাক্ট ) বিল, ১৯৭১,

৩) দি এপ্রোপ্রিয়েশান (২) বিল ১,১৯৭১,

৪) দি এপ্রোপ্রিয়েশান (৩) বিল, ১৯৭১।

তারপরে ১৯৭১-৭২ সালের মধ্যে যে সব বিল এই হাউসে উত্থাপন করা যেতে পারে, সেগুলিরও কয়েকটি নাম তিনি আমাদের কাছে বলে গেছেন। সেগুলি হল—

১) দি ত্রিপুরা ল্যাণ্ড রেভিনিউ এ্যাণ্ড ল্যাণ্ড রিফর্মস ( এ্যামেণ্ডমেন্ট বিল )।

২) দি ত্রিপুরা প্রিফেক্টিভ ডিটেনশন বিল।

৩) দি ত্রিপুরা লেজিস্লেচার ( প্রিভেনশান অব ডিস্কোয়ালিফিকেশন ) বিল।

৪) দি ত্রিপুরা কো-অপারেটিভ সোসাইটিজ বিল।

৫) দি মোটর ভিহিক্যাল্স ( ত্রিপুরা এ্যামেণ্ডমেন্ট ) বিল।

৬) দি ত্রিপুরা মোটর ভিহিক্যাল্স ট্যাক্সেস বিল।

৭) স্যালারিস এ্যাণ্ড এলাউন্সেস অব মিনিষ্টারস ( ত্রিপুরা সেকেণ্ড এ্যামেণ্ডমেন্ট ) বিল।

৮) দি বেঙ্গল মিউনিসিপ্যাল ( ত্রিপুরা এ্যামেণ্ডমেন্ট ) বিল।

৯) দি ত্রিপুরা বিলডিং ( লীজ এ্যাণ্ড রেন্ট কনট্রোল ) বিল।

অবশেষে তিনি আমাদের আন্তরিক অভিনন্দন ও শুভেচ্ছা জানিয়ে বলেছেন যে আমি আশা করি আপনাদের এই আলোচনা ফলপ্রসূ হবে এবং তা শান্তিপূর্ণভাবে মর্য্যাদার সহিত পরিচালিত হবে। তারপরে তিনি তাঁর বক্তব্য শেষ করছেন জয় ত্রিপুরা, জয় হিন্দ বলে এবং এর দ্বারা আমরা বুঝতে পারছি যে তাঁর আমাদের ত্রিপুরার জন্য শ্রদ্ধা ও নিষ্ঠা রয়ে গেছে। আর সেজন্যই আমরা তাঁর এই মূল্যবান ভাষণের জন্য ধন্যবাদসূচক প্রস্তাব এই হাউসের সামনে রেখেছি এবং আমি আশা করব এই হাউস সেটা আন্তরিকতার সংগে গ্রহণ করবেন। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীসুনীলচন্দ্র দত্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় সদস্য উমেশলাল সিংহ মহাশয়, মাননীয় উপরাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এই হাউসের সামনে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি এখানে কয়েকটি বক্তব্য রাখতে চেষ্টা করব। মাননীয় উপরাজ্যপাল তাঁর ভাষণে আমাদের এই সীমান্তবর্তী ক্ষুদ্র রাজ্যে আগামী বছরের জন্য কি কি কাজ করা হবে এবং সেইসব কাজ করে আমাদের এই ক্ষুদ্র রাজ্যকে কতটুকু উন্নতির পথে নিয়ে যাব তার একটা সংক্ষিপ্ত হিসাব এই হাউসে আমাদের সামনে রেখে গেছেন। সেগুলির মধ্যে যেগুলি আশাপ্রদ, সেটার একটা হল আমাদের ত্রিপুরা রাজ্যের অগনিত জনসাধারণের মনের মধ্যে যে আশা আকাঙ্খা ছিল পূর্ণ রাজ্যের তা পাওয়ার পথে আমরা অনেকটা অগ্রসর হয়েছি। সেজন্য আমি আমাদের মন্ত্রী পরিষদকে অনুরোধ করব আমাদের প্রধান মন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধী গত লোক সভায় এই বিষয়ে যে আভাস দিয়েছেন, তাকে কার্য্যে রূপ দেওয়ার জন্য তারা যেন চেষ্টা চালিয়ে

যান। এবং আগামী লোক সভাতে আমাদের এই ইউনিয়ন টেরিটরিকে যেন পূর্ণ রাজ্যের মর্য্যাদা দিয়ে একটা বিল উপস্থাপিত করা হয় তারজন্য যেন আমাদের মন্ত্রী মণ্ডলী নজর রাখেন। এবং প্রয়োজনবোধে আমাদের ত্রিপুরা সরকার যেন কেন্দ্রীয় সরকারের সংগে এই বিষয়ে যোগাযোগ রক্ষা করে চলেন এবং ১৯৭২ ইং সালের বিধান সভার ইলেকশানের আগে যেন আমাদের ত্রিপুরাকে পূর্ণ রাজ্যের মর্য্যাদা দেওয়া হয় এবং আমরা যেন একটি পূর্ণ রাজ্যের বিধান সভার সভ্য হিসাবে এই সভায় নির্ব্বাচিত প্রতিনিধি হিসাবে নির্বাচিত হতে পারি। মাননীয় উপরাজ্যপাল আরেকটি প্রয়োজনীয় কথা উল্লেখ করেছেন তার ভাষণে ত্রিপুরার অগ্রগতির দিকে সেটা হল ত্রিপুরাতে চলতি আর্থিক বৎসরে আমরা কৃষির দিকে যেটুকু উন্নতি করেছি তার কথা তিনি বলেছেন। কৃষির দিকে আমাদের বলিষ্ঠ পদক্ষেপ হয়েছে, কৃষকরা যেভাবে কৃষি উৎপাদন করছেন এই যে অগ্রগতি তা আমাদের মন্ত্রীদের প্রশংসনীয় কাজ এবং ত্রিপুরার এক গৌরবময় অধ্যায়ের সূচনা করেছে, এই যে উন্নতি সেই উন্নতিকে অব্যাহত রাখার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়দের নজর রাখতে বলব। কথা প্রসঙ্গে আমি এখানে একটা কথা উল্লেখ করতে চাই যে এখানে তিন বছরের খাজনা—২০ লক্ষ টাকার উপর খাজনা মুকুব করার কথা মাননীয় উপরাজ্যপাল তার ভাষণে বলেছেন। কিন্তু এই সম্পর্কে মহকুমা এবং তহশীলগুলিতে কোন নির্দ্দেশ না দেওয়াতে, যে সমস্ত কৃষক ঐ তিন বছরের খাজনা দিয়েছে বা দিতে বাধ্য হচ্ছে কারণ তহশীলদার চান এবং সেই খাজনা কৃষকরা জমি বন্ধক দিয়ে বা তাদের শস্য বিক্রী করে পরিশোধ করছেন এবং যারা করেছেন সেটা যাতে মুকুব পান এবং এডজাষ্টেড হয় সেই সম্পর্কে সরকারী নির্দ্দেশ নামা না যাওয়াতে তহশীলদার তাদের থেকে খাজনা আদায় করছে, তহশীলদারদেরও দোষ নেই কারণ তারা তাদের ডিউটি করবে। কাজেই সেই দিক থেকে তাদের নির্দ্দেশ নামা দেওয়া প্রয়োজন যাতে তারা অবিলম্বে সেই খাজনা থেকে মুকুব পেতে পারে। সেই দিক থেকে আমি মন্ত্রী মহোদয়-এর দৃষ্টি আকর্ষণ করছি.

কৃষির উন্নয়নের সাথে সাথে মাননীয় উপরাজ্যপাল ফলের চাষের কথাও বলেছেন। ত্রিপুরা রাজ্যে ভূ-প্রকৃতি পর্ব্বতসংকুল, যথেষ্ট পরিমাণে নাল জমি বা সমতল লুঙা নাই, প্রচুর টিলা জমি অনাবাদি পরে আছে এবং সেইসব টিলা জমিগুলিতে ফলের বাগান করা যায় এবং বাগান করতে সেই ফল থেকে জুস টিনজাত করে বিদেশে রপ্তানি করা যেতে পারে যাতে কৃষকের আয় হতে পারে এবং কৃষকদের অবস্থার কিছুটা উন্নতি হতে পারে সেইদিকে কৃষকদের সর্ব্বরকম সাহায্যের জন্য তাদের জায়গা দিয়েই শুধু নয়, তাদের ফলের চাড়া দিয়ে, কিভাবে, কি পদ্ধতিতে চাষ করলে পরে ভাল হয়, সেইভাবে শিক্ষা যাতে দেওয়া হয় সেইদিকে নজর রাখতে আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে অনুরোধ রাখব।

মাননীয় উপরাজ্যপাল তার ভাষণে ত্রিপুরার দরিদ্র জনসাধারণ বিশেষ করে দুর্ব্বল অংশের যারা আছে এবং অন্যান্য সিডুল্ড কাষ্টের লোক যারা আছে তাদের পুনর্ব্বাসনের কথা

বলেছেন যে তাদের সাহায্যের পরিমাণ ৫ শত টাকা থেকে বাড়িয়ে ১২০০ টাকা করা হয়েছে সেকথা তিনি বলেছেন। এই জায়গাতে আমি বলব যে টাকার অংক বাড়িয়ে সুষ্ঠু পুনর্বাসন হবেনা যদিনা সরকারী কর্মচারী যাদের এই পুনর্ব্বাসন কাজে নিয়োগ করা হয় তারা আগ্রহ সহকারের ত্রিপুরার উপজাতিদের প্রতি নজর দেয় এবং যে টাকা দেওয়া হয়, সেই টাকাটা যাতে পুনর্ব্বাসনের খাতে ব্যয়িত হয় সেইদিকে দৃষ্টি না রাখে তাহলে টাকা বাড়িয়েই পুনর্বাসনের কাজ সম্পন্ন হবে না।

সিডুল্ল কাষ্ট এবং সিডুল্ল ট্রাইবের চাকুরীর ব্যাপারে মাননীয় উপরাজ্যপাল চাকুরীর কোটা সম্পর্কে বলেছেন যে সিডুল্ল ট্রাইবের বেলায় ৩০ শতাংশ থেকে বৃদ্ধি করে ৩১.৫ শতাংশ করা হয়েছে চতুর্থ এবং তৃতীয় শ্রেণীর অন্তর্গত পদগুলি জন্য এবং প্রথম এবং দ্বিতীয় শ্রেণীর জন্য পাঁচশতাংশ থেকে বৃদ্ধি করে ৭.৫ শতাংশ করা হয়েছে। এবং সিডুল্ল কাষ্টের বেলায় বলেছেন যে ৭.৫ শতাংশ থেকে বাড়িয়ে ১০.৫ শতাংশ ক্লাশ থ্রি এবং ক্লাশ ফোর এম্‌প্লয়ীদের বেলায় এবং ১২.৫ শতাংশ থেকে বৃদ্ধি করে ১৫ শতাংশ করেছেন প্রথম ও দ্বিতীয় শ্রেণীর বেলায়। এখানে আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে এই যে সিডুল্ল কাষ্ট এবং সিডুল্ল ট্রাইবসদের বেলায় ক্লাশ ওয়ান এবং টুতে যে ব্যতিক্রম ঘটছে, সিডুল্ল কাষ্টের যে সংখ্যা তাতে এই ১৫ শতাংশ প্রথম ও দ্বিতীয় শ্রেণীতে হওয়ার কোন কারণ আছে বলে বলে আমি মনে করিনা।

মোটামুটি মাননীয় উপরাজ্যপাল আমাদের ত্রিপুরার আর্থিক বৎসরের বিভিন্ন বিভাগের কিভাবে কাজ করবেন তার কথা বলেছেন। কি কি ত্রুটি বিচ্যুতি আছে, কি কি গলদ আছে সেই সম্পর্কে বলেছেন। সরকারী কর্মচারীদের বেতন বৈষম্য'এর কথা তিনি বলেছেন, অনেক ক্ষেত্রে সেটা দূরীভূত করা হয়েছে এবং যা বাকী আছে সেই সম্পর্কে কিভাবে দূরীভূত করা যা সেই কথাও তিনি তাঁর ভাষণে বলেছেন।

আরেকটা কথা আমি এখানে পঞ্চায়েত সম্পর্কে বলব সেটা হচ্ছে এই ভাষণে পঞ্চায়েত সম্পর্কে উল্লেখ থাকলে ভাল হত। কারণ পঞ্চায়েত আমরা দীর্ঘদিন হয় সৃষ্টি করেছি কিন্তু এখনও তাদের হাতে আমরা ক্ষমতা দিতে পারি নাই। আরেকটা হল বিচার বিভাগকে শাসন বিভাগ থেকে পৃথকীকরণ করার কাজ চলছে, আমি জানি কিছুদিন পূর্ব্বে আমরা কয়জন ম্যাজিষ্ট্রেট নিয়োগ করেছি, সরকারের উদ্দেশ্য এই যে বিচার বিভাগকে শাসন বিভাগ থেকে পৃথক করা কিন্তু মাননীয় উপরাজ্যপালের ভাষণে এই সম্পর্কে বললে একটু ভাল হত। কাজেই মাননীয় সদস্য যে প্রস্তাব এখানে রেখেছেন আমি সেটাকে সমর্থন করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**Mr. Speaker** :—Now there are lot of amendments on this Motion. First mover of the amendment is Shri Promode Ranjan Das Gupta. I would request Shri Das Gupta to move his amendments.

**Shri P. R. Das Gupta**—Sir, I move the following amendments that—at the end of the Motion the following be added—

i) Holding of price line of the food-staff and other essentail commodities.

ii) Remmission of outstanding land revenue for six years and remission of land revenue upto three standard acres possessed by the pesant.

iii) Distribution of Khas Land to the Scheduled tribe scheduled caste and other landless within 2 years.

iv) Failure of the Government to persuade the enterpriser to establish Small and Medium Industries in Tripura.

v) Starting of new Colleges at Dharmanagar, Khowai and Udaipur sub-divisions.

vi) Setting up of the High power Enquiry Committee to find out the failure of the Government to supply the Electricity from Gumti Hydel Project and Assam within a target date.

vii) Setting up of the High power Enquiry Committe to find out the failure of Co-operative movement in Tripura.

viii) Setting up of the electricity board in Tripura.

Mr. Speaker Sir, আমি প্রথমে আমাদের মাননীয় লেফটানেণ্ট গভর্ণর ডায়াস যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর আমার বক্তবা রাখার পূর্ব্বে গতবারের যে ভাষণ উনি দিয়েছিলেন এবং এবারকার যে ভাষণ দিয়েছেন এই দুইটি মিলিতভাবে দেখবার চেষ্টা করছি। কারণ এই যে ভাষণ—এডমিনিষ্ট্রেটারস এ্যাড্রেস সেটা প্রিপেয়ারড বাই কেবিনেট এবং আউট লাইন অব দি গভর্ণমেণ্ট পলিসী এটাতে দেওয়া হয়েছে এবং সেটার ফুল রেসপনসিবিলিটী বোর্ণ বাই দি কেবিনেট এবং যেটা আমাদের হাউসের সামনে লেফটানেণ্ট গভর্ণর ভাষণ দিয়েছেন সেটা কেবিনেট প্রস্তুত করে দিয়েছেন এবং তার ফুল রেসপনসিবিলিটি কেবিনেট নিচ্ছেন। মাননীয় স্পীকার স্যার, প্রথম, অ্যাগ্রিকালচারের উপর আমার বক্তব্য রাখব, পরে আমি প্রাইস লাইন সম্পর্কে যাব। সেটা হচ্ছে উনি উনার বক্তব্যে রেখেছেন যে ল্যাণ্ড রেভিনিউ তিন বছরের মুকুব করা হয়েছে। কিন্তু আমরা সেই সম্বন্ধে এই হাউসে বার বার বলেছি যে কমপক্ষে ৬ বছরের ল্যাণ্ড

রেভিনিউ মুকুব করতে হবে। কেন করতে হবে? তার কারণ হচ্ছে, এই যে অ্যাকিউমুলেশান অব ল্যাণ্ড রেভিনিউ সেটা হচ্ছে নন্-রিয়েলাইজেশন বাই দি গভর্ণমেন্ট। অতএব তার রেস্-পনসিবিলিটি গভর্ণমেন্টের উপরেই। সেজন্যই আমরা দাবী করেছিলাম এবং আমরা অনুরোধ করেছিলাম যে কম পক্ষে ৫ বছরের ল্যাণ্ড রেভিনিউ মুকুব করা হোক। কারণ যারা গরীব কৃষক তারা এই যে অ্যাকিউমুলেটেড ল্যাণ্ড রেভিনিউ তার চাপে তাদের উপর সংশিতের নোটিশ আসছে, তাদের উপর নীলামের নোটিশ আসছে। অতএব সেই যে গরীব কৃষক যার উপর গ্রীণ রিভলিউশন সম্পূর্ণ নির্ভর করে সেই কৃষক নিশ্চিন্ত মনে জমিতে যেতে পারে না। কারণ আমাদের কাছে স্টেটিষ্টিকস্ আছে ইণ্ডিয়া গভর্ণমেন্টের তাতে দেখা যায় যে কৃষক যারা তারা শতকরা ৯৯ জন ঋণগ্রস্থ এবং আমাদের পশ্চাদপদ ত্রিপুরার কৃষক যারা তাদের বেশীর ভাগ মহাজন এবং অন্যান্যদের কাছে ঋণগ্রস্থ। এই ঋণগ্রস্থ কৃষকের উপর যদি আরও ৬ বছরের খাজনার উপর সংশিতের নোটিশ আসে, সে তাহলে কোথায় যায়? তাকে যেতে হয় মহা-জনের কাছে এবং তার জমি চলে যায় আস্তে আস্তে মহাজনের কাছে। সেজন্য গণতান্ত্রিক সমাজবাদের কথা যেটা ভাষণে আছে সেটাকে যদি আমরা দেখি তখন ভালই লাগে। কিন্তু কার্যকরী করতে গেলে ৬ বছরের খাজনা সেটা মকুব দেওয়া উচিত এবং সেটা যে ভাষণের মধ্যে নাই সেটাই হচ্ছে আমাদের আপত্তির বিষয়। দ্বিতীয় হচ্ছে আমরা হাউসে একটা প্রস্তাব পাশ করেছিলাম যে তিন ষ্ট্যাণ্ডার্ড একর পর্য্যন্ত খাজনা মকুব দেওয়া হবে পাঁজেণ্টকে। কিন্তু সেটা আজ দুই বছর হতে চললো পাশ হয়েছে তবুও আজ পর্য্যন্ত বিল হিসাবে কার্যকরী করা হয় নি। যদি বক্তৃতার মধ্যে সেই প্রস্তাবের উল্লেখ থাকত তাহলে আমরা বুঝতাম যে, যে প্রতিশ্রুতি আমরা দিয়েছি এবং যে প্রস্তাব আমরা গ্রহণ করেছি, সেটা একটা ষ্ট্যাটুটরী রিজলিউশন যা গভর্ণমেন্টের উপর বাইনডিং বিল আনবার জন্য। সেই সম্পর্কে লেঃ গভর্ণরের ভাষণে কিছুই নাই। যে কৃষক সমাজের প্রাণ এবং যে কৃষকের উপর ভিত্তি করে সমাজ গড়ে উঠেছে, তার প্রতি এই যে অবিচার সেই অবিচারটাকে দূর করবার কোন নির্দ্দেশ যদি এই ভাষণে থাকত তাহলে আমি তাকে সানন্দে অভিনন্দন জানাতাম। কারণ এই খাজনা মকুব, এটা শুধু ত্রিপুরায় আসেনি, পাঞ্জাব. ইউ, পি, প্রভৃতি রাজ্যেও এই সম্পর্কে বিল এসেছে এবং অন্যান্য দেশেও যেমন জাপানে গরীব কৃষকদের খাজনা থেকে মুক্ত করে দেওয়া হয়েছে।

মাননীয় স্পীকার, স্যার, সময় অতি অল্প, কাজেই আমি আমার বক্তব্য ছোট করবার চেষ্টা করছি। এখানে একটা কথা হচ্ছে ইরিগেশন সম্বন্ধে। মাইনর ইরিগেশন, অ্যাগ্রিকালচারেল ইরিগেশনের উপর জোর দেওয়া হয়েছে। কিন্তু জলসেচের ব্যবস্থা যদি না. হয় তাহলে কোন দেশের কৃষক স্বাবলম্বী হতে পারে না এবং উদ্বৃত্ত ফসল ফলাতে পারে না। গত বছরের রিপোর্টেও আমরা ইরিগেশনের কথা পাচ্ছি, এই বৎসরের রিপোর্টেও আমরা ইরিগেশনের কথা দেখতে পাচ্ছি। কিন্তু ইন ফ্যাক্ট আমরা কি করেছি? ১৯৭০ সালের এক প্রশ্নের উত্তরে মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী উত্তর দিয়েছিলেন যে মাত্র ৬,৬৫০ একর জমিতে জলসেচের ব্যবস্থা করা

হয়েছে। এটাও সীজন্যাল বাঁধ সহ। দ্যাট ইজ যা আমাদের টোটেল অ্যারিয়া আণ্ডার কালটিভেশন তার ওয়ান সিক্‌থ পারসেন্টেজ যেখানে জলসেচ করা হয় নি। এই হচ্ছে ইরিগেশনের অবস্থা। অতএব ফসল যে আমরা ফলাব, সেটা ঠিকই। কিন্তু কার্যক্ষেত্রে যা চিত্র আমাদের কাছে আছে তা বড়ই হতাশাব্যঞ্জক এবং তার সাথে সাথে প্রথম আমি অ্যাগ্রি-কালচার সম্বন্ধে বলছি যে প্লানে অ্যাগ্রিকালচারে বেশ পরিমাণ টাকা ধরা হয়েছে। যদি আমাকে গ্রীণ রিভলিউশন করতে হয় তাহলে অ্যাটলীষ্ট প্ল্যানের যে টাকা দেওয়া হয় সেই টাকা এবং কাজ, তার সংগতি থাকা দরকার। কিন্তু কার্যক্ষেত্রে আমরা কি দেখছি? আমরা দেখছি প্ল্যানের যে টাকা দেওয়া হয়েছে তার সেন্ট পারসেণ্ট খরচ হয়েছে এগ্রিকালচারে। কিন্তু তার অ্যাচিভমেণ্ট হচ্ছে টুয়েন্টি পারসেণ্ট টু থার্টি পারসেণ্ট। কাজেই কার্যক্ষেত্রে সম্পূর্ণ গড়মিল। কাজেই যে বক্তব্য লে: গভর্ণর এর অ্যাড্রেসের মধ্যে পাচ্ছি বাস্তবের সাথে তার কোন মিল নাই। জুট ডেভালেপমেণ্ট, ইনটিগ্রেটেড স্কীম ফর সয়েল অ্যাণ্ড ওয়াটার কনজারভেশান, তাতে আমরা কি দেখছি? তাতে দেখছি যে তার টুয়েন্টি ফাইভ পারসেণ্ট অ্যাচিভমেণ্ট হয় নাই। কিন্তু সেন্ট পারসেণ্ট খরচ হয়ে গেছে। সেকেণ্ড কথা হচ্ছে ১৮৯টা পাম্পিং সেট সাবসিডি অথবা লোন হিসাবে দিচ্ছেন। কিন্তু যে পাম্পিং সেট আমরা দিয়েছি তার অবস্থা কি? সেই পাম্পিং সেটের সিকষ্টি পারসেণ্ট, এটা আমার কথা নয়, এটা সরকারের মুখ থেকে বেরিয়ে এসেছে, সিকষ্টি পারসেণ্ট পাম্পিং সেট অকেজো হয়ে গেছে।

**মিঃ স্পীকার :—** অনারেবল মেম্বার, ইওর টাইম ইজ অভার।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, এত মাইটেম, এর মধ্যে তো আমার কিছুই বলা হয় নি। অন্য কোনটাতে আমরা কম সময় নেব।

**মিঃ স্পীকার :—** অ্যাডভাইসরি কমিটি এই সম্বন্ধে এই টাইম অ্যালট করেছেন।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :—** আপনার মারফতে চীফ মিনিষ্টারের কাছে আবেদন রাখছি যে এটা যদি আজ না হয় তাহলে কালকে এটার টাইম একস্‌টেণ্ড করার জন্য।

**Shri S. L. Singh :—** According to rules we are to follow it.

**Shri U. K. Roy :—** It is upto the Speaker to allow the mover of the amendment sufficient time.

স্পীকার স্যার, আমরা না হয় অন্য একটাতে কম করে বলব, এটা যে একটা পলিসি ষ্টেটমেণ্ট স্যার। তাই আমি আপনার মাধ্যমে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যাতে করে এই ডিসকাসশানটা আজকে শেষ না করে আগামী কাল পর্য্যন্ত এ্যাক্‌সটেণ্ড করা হয়।

**Shri S. L. Singh :—** Sir, Is it a rule, according to which we are to go on.

**Shri Aghore Deb Barma :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি ইচ্ছা করলেই সেটা করতে পারেন।

**Mr. Speaker** :— If the movers of the amendments have not got time ?

**Shri Upendra Kr. Roy** :— Sir, If the other members, I meant, the members other than those tabled these amendments...

**Mr. Speaker** :— Hon'ble members, there are as many as 5 amendments on this motion. If I allow 15 minutes time each then how much time will be required to dispose of this motion ?

**Shri Upendra Kr. Roy** :— What is the total time, Sir ?

**Mr. Speaker** :— 2 hours. Now you are to decide what I shall do.

**Shri S. L. Singh** :— I think that the Speaker should go according to rule,

**Mr. Speaker** :— I am to follow the programme of the Business Advisory Committee.

**Shri Upendra Kr. Roy** :— Then, the movers of our side may be permitted to speak more and the other members may not participate.

**Shri S. L. Singh** :— Sir, if the mover of the amendment takes more than half-an-hour, then how it is possible in our part to move other business of the House. So, I request to the mover of the amendments to follow the rules strictly.

**Mr. Speaker** :— There are 5 amendments, if any mover takes 30 minutes then it will become difficult for me to dispose of the motion within the time limit. So, I would request the Hon'ble member to finish his speech within 15 minutes.

**Shri S. L. Singh** :— Sir, if he is allowed 15 minutes more then other member also take another 15 minutes.

**Mr. Speaker** :— I think that other member will not participate. Hon'ble member, you please go on.

**Shri Aghore Deb Barma** :— স্যার, তাহলে আমাকেও সময় দিতে হবে।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—স্পীকার স্যার, আমি আর ডিটেইলসে যাচ্ছি না। আমি শুধু বলে যাচ্ছি যে প্রাইস লাইকে সাপোর্ট করে যাবে বাফার ষ্টক। এখন যে কনজুইমার্স কো-অপারেটিভ থেকে দেওয়া হচ্ছে, সেখানে আমরা দেখছি যে ১,০৯,১১৬ টাকার জিনিষ বিক্রি করা হচ্ছে কো-অপারেটিভের কাছে ৪৬০ টাকা পার কুইন্টল। তারা আবার ট্রেডার্সের কাছে বিক্রি করছে ১,১৪,৭০৯ টাকা। তাতে দেখা যাচ্ছে যে ৪১২ টাকার জিনিষ বিক্রি করা হচ্ছে ৪২০ টাকায়, অর্থাৎ সেখানে ডিলার্সদের আরও শোষণ করার জন্য রাস্তা দেওয়া হচ্ছে। স্পীকার স্যার, আমি তারপরে বলছি আমাদের কো-অপারেটিভ সম্পর্কে, এই কো-অপারেটিভের কি পিকচার্স আমরা দেখতে পাচ্ছি, আমরা দেখছি যে ১০৪টি

কো-অপারেটিভের আজ পর্য্যন্ত কোন অডিট হয়নি এবং ১৩টি কো-অপারেটিভ লিকুইডেশানে গিয়েছে। তাছাড়া এ্যাপেক্স কো-অপারেটিভ১৯৬৮-৬৯ ইং সনে৪৪ হাজার টাকা লস দিয়েছে আর হোল সেল কনজুমার্স কো-অপারেটিভ দিয়েছে ৬২ হাজার টাকা। তারপর আদার্স প্রাইমারী মার্কেটিং কো-অপারেটিভ যেগুলি আছে সেগুলিরও ঐ একই অবস্থা। অর্থাৎ আমদের সমাজতন্ত্র প্রতিষ্ঠা করবার জন্য যে ১০ দফা কর্ম্মসূচী রচনা করা হয়েছে, তার ১ দফা হচ্ছে এই সমবায়, এই সমবায় সমিতিগুলিতে আজ লাল বাতি জ্বলছে। কাজেই এই সমবায়ের মাধ্যমে আমাদের যে সমাজবাদ প্রতিষ্ঠা করার কথা বলা হয়েছে এখন সেটা কিভাবে কার্য্যে রূপায়িত হবে, এটাই প্রমাণ দিচ্ছে স্যার। আর দ্বিতীয় হচ্ছে হাইড্রো ইলেকট্রিক প্রজেক্ট। এই প্রজেক্টের জন্য এষ্টিমেট ১৯৬৮ সালে ছিল ৩০৯ কোটি টাকা আর আজকে সেটা রিভাইজড হয়ে হয়েছে ৬০০ কোটি টাকা। কিন্তু এখন পর্য্যন্ত যে কাজ হয়েছে তাতে আমরা দেখছি যে মাত্র ২ কোটি ৬৯ লক্ষ টাকা খরচ হয়েছে। তাছাড়া আমরা মাননীয় উপরাজ্যপালের গত বছরের বাজেট ভাষণে জেনেছিলাম যে এই প্রজেক্টের কাজ ১৯৭২ সালের মধ্যে শেষ হয়ে যাবে। কিন্তু এখন পর্য্যন্ত যা দেখছি তাতে মাত্র এই প্রজেক্টের থার্টি পার্সেন্ট কাজ হয়েছে এবং ৭০ পার্সেন্ট কাজ করার বাকী আছে।

**Mr. Speaker** :—Now, I would request you to finish your speech. I have given you 25 minutes time.

**Shri Promode Ranjan Das Gupta** :—Sir, I am not finish but if you ask me to take the seat then I will take seat.

আর শিল্প সম্পর্কে এখানে বলা হয়েছে যে কোন প্রাইভেট এন্টারপ্রাইজ এখানে শিল্প করতে চায় না। আমি বলব স্যার, এই কথাটা ঠিক নয়। গত বছরও এখানে শিল্পের কথা বলা হয়েছিল, তখন আমরা শুনেছিলাম যে আমাদের এই ত্রিপুরা রাজ্যে প্লাই উড ফ্যাক্টরী হবে, জুট মিল হবে, পেপার মিল হবে এইরকম আরও কত কি হবে? কিন্তু আজকে সেগুলিকে বাস্তবে রূপ দেওয়া হচ্ছে না বলে আমাদের এই ত্রিপুরাতে বেকার সমস্যা একটা দারুন আকার ধারণ করেছে। আর এজন্য আমাদের এডুকেশান সীষ্টেম দায়ী বলে আমি মনে করি। স্পীকার স্যার, এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হাউসে মাননীয় উপরাজ্যপাল আমাদের ত্রিপুরা রাজ্যে আগামী বছরে সরকার থেকে কি কি কাজ করা হবে সেই সম্পর্কে একটা পলিসি ষ্টেটমেন্ট দিয়েছেন। সেই সম্পর্কে বলতে গিয়ে আমার যে এমেণ্ডমেন্ট আছে সেগুলির মধ্যে আমি আমার বক্তব্য রাখার চেষ্টা করছি; আমার এমেণ্ডমেন্টগুলি হচ্ছে--

1) The measures to stop corruption.

2) The measures to check fall in price of agricultural products.

3) Holding of the price line of food-stuffs and essential commodities

4) The implementation of the Administrative Reforms Commission's Recommendations ;

5) The development of tea gardens ;

6) The development of Tripuri & other Tribal languages.

7) The introduction of revised pay scales of West Bengal Govt. employees from April, 1970 to Tripura.

অর্থাৎ লেফটেনান্ট গভর্ণর যে পলিসি ষ্টেটমেন্ট দিয়ে গেছেন তার মধ্যে আমার এই বক্তব্যগুলির কোন উল্লেখ নেই। সেজন্য আমি এগুলি সংশোধনী আকারে রেখেছি।

আজকের যে পলিসী ষ্টেটমেন্ট তাতে একটা জিনিষ লক্ষ্যনীয় যে আজকে কংগ্রেসের নেতৃত্বে বা কংগ্রেস নেতৃবৃন্দ ভারতবর্ষের জনসাধারণের সামনে যে রঙ্গীন চিত্র তুলে ধরেছেন, সমাজতন্ত্রের কথা অনেক সময় বলে থাকেন, তা সমাজতন্ত্র আজকে যদি বলতে হয়, আজকের এই পলিসী ষ্টেটমেন্ট তার সংগে সামঞ্জস্য আছে কিনা, তার মধ্যে তার প্রতিফলন আছে কিনা? গভর্ণমেন্ট থেকে যে পলিসী ষ্টেটমেন্ট করেছেন তাদের একটা একটা করে যদি দেখা যায় বিভিন্ন বিষয়ে—কৃষির ক্ষেত্রে., বেকার সমস্যার ক্ষেত্রে, ত্রিপুরার এক একটি বিষয় বস্তুর উপর যদি আলোচনা করা যায় তাহলে দেখা যাবে যে ত্রিপুরা যদিও ভারতবর্ষের অন্যান্য প্রদেশ থেকে ছোট্ট, দিনের পর দিন তার সমস্যা জটিল আকার ধারণ করছে, এইগুলির যে মৌলিক সমাধান করা, তার কোন উল্লেখই নেই। শুধু কোন কোন ক্ষেত্রে কিভাবে করা হয়েছে অনেকটা ফরমেলিটির মত দেওয়া আছে, নূতন তিনটি ডিষ্ট্রীক্ট হয়েছে, খাজনা, ট্যাক্স ইত্যাদি কি ভাবে আদায় করা যাবে ইত্যাদি ইত্যাদি, জোরদারভাবে ব্যবস্থা এখানে আছে। আর বিভিন্ন সমস্যায় জর্জড়িত আজকের মানুষ হচ্ছে এইগুলি ফেস করার জন্য। কিন্তু নূতন চিন্তা ধারা যেমন প্রিভেন্টিভ ডিটেনশান এ্যাক্ট, ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি এ্যাক্ট তার মধ্য দিয়ে আজ সরকার তার সমাধানের পথ খুঁজছেন এবং সেইভাবে চিন্তা করা হচ্ছে, এই হচ্ছে পলিসী ষ্টেটমেন্ট। কেন আমি একথা বলছি? আমরা এখানে দেখছি যে ১৯৬৯ সালে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিষ্ট্রীকৃত বেকার সংখ্যা ছিল ২৪ হাজার। এবার আমরা দেখছি সেটা দাড়িয়েছে ২৭ হাজার। প্রতি বছর ষ্টেপ বাই ষ্টেপ বাড়ছে। যে সমস্যাগুলির কথা বলা হয়েছে, রাজ্য সরকার ভাল করেই জানেন, যত কথাই বলে থাকুন এই যে বেকার সমস্যা সমাধানের কথা বলা হয়েছে সেটা অনেকটা ভাসা ভাসা, মৌলিক সমাধান কি ভাবে করা হবে সেটার দিকে কোন দৃষ্টি নাই। সেটার সমাধন করা হবে সিকিউরিটি এ্যাক্ট দ্বারা। এই হল তাঁদের নূতন দৃষ্টিভঙ্গী। অন্যদিকে দেখতে পাই যেমন—সরকার পক্ষ থেকে একথা বলতে পারেন না যে কোন দপ্তরে করাপশান নেই। এই যে করাপশান সেটা কিভাবে বন্ধ করা হবে তার কোন পলিসী এখানে নাই। তারপর বলা হয়েছে কি, যেহেতু আমরা জানি যে ত্রিপুরা রাজ্য কৃষি প্রধান দেশ সুতরাং কৃষি ক্ষেত্রে আমরা জোর দিচ্ছি. বাঁধে ইত্যাদি দিচ্ছি। একটা জিনিষ আমরা দেখতে পাই যে খাজনা আদায় করা হবে কিন্তু

কৃষকরা যে ইচ্ছা করে খাজনা দেয়না তা নয়, বাস্তব ঘটনা অন্যরকম, ইচ্ছা থাকলেও তারা খাজনা দিতে পারে না। কেন এইরকম হয়, আজকে পাটের দাম যেভাবে ফল করছে সেই দিকে রাজ্য সরকারের কোন নজরই নেই। এই কারেন্ট ইয়ারে পাটের মণ ২৫।৩০ টাকায় সীমাবদ্ধ। এইভাবে কৃষিজাত দ্রব্যের মূল্য দিনের পর দিন কমছে। এই দিকে সরকারের কোন দায় দায়িত্ব কি নাই? কিন্তু কৃষি ক্ষেত্রে যদি কৃষি বিপ্লব আনতে হয়, কৃষকদের ইকনমিক কনডিশনকে শক্তিশালী করা দরকার, কাজেই কৃষিজাত পণ্য-কৃষক যা উৎপাদন করে, তার যাতে উচিত দর পায় সেইদিকে সরকার পক্ষ থেকে নজর রাখা দরকার, সেই সম্পর্কে টোটালী মিসিং। তারপর আরেকটা দিকে কি দেখতে পাই, Holding of the price line of food stuffs and essential commodities. সরকারের একটা বাফার ষ্টক আছে মামুলি ধরণের কিভাবে দরের উর্দ্ধগতি প্রতিরোধ করা হবে, এই যে দিনের পর দিন দাম বাড়ছে, মানুষ বেসামাল হয়ে পড়ছে। এই সম্পর্কে কোন পলিসী ষ্টেটমেন্ট নাই কিভাবে সেটাকে রোধ করা যাবে, কিন্তু সেটা থাকা উচিত ছিল। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি খুব সংক্ষেপে সারার চেষ্টা করছি।

**মিঃ স্পীকার :**—ওনলি থ্রি মিনিটস এ্যাট ইউর ডিসপোজাল।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি খুব সংক্ষেপে সারবার চেষ্টা করছি। কেন্দ্রীয় সরকার বা রাজ্য সরকার খুব বড় বড় কথা বলে থাকেন যেমন নেশান্যাল ইনটিগ্রেশান ইত্যাদি কিন্তু এই যে পলিসী ষ্টেটমেন্ট—ত্রিপুরার মধ্যে লিংগুইষ্টিক মাইনরিটি আছে, রিলিজিয়াস মাইনরিটি আছে, তার যে সেফ গার্ড, সেই সম্পর্কে টোটালী মিসিং। রাজ্য সরকার যে সমস্ত সমাজগুলি পশ্চাদপদ, রিলিজিয়াস মাইনরিটি এবং লিংগুষ্টীক মাইনরিটি আছে তাদের রক্ষা করবার ব্যাপারে তাদের মেনটেন করার যে দায় দায়িত্ব সেই সম্পর্কে কোন বক্তব্য এখানে রাখেন নাই। মাননীয় অধ্যক্ষ মহোদয় কেন আমি একথা বলছি, আজকে যারা রিলিজিয়াস মাইনরিটি আছে, মুসলিম মাইনরিটির কথাই বলব, বিভিন্ন জায়গার মধ্যে কবরখলা আছে, বহু দরখাস্ত দেওয়ার পরও ধর্ম্মনগর এবং আরও অন্যান্য জায়গার মধ্যে যে রয়েছে, সেগুলি রক্ষার কোন ব্যবস্থা নাই। আগরতলায় দেববর্ম্মার একটা শ্মানখলা আছে, সেখানে রয়েল ফেমিলির শ্মশান সেটার সমস্ত জায়গা দখল করে নিয়ে যাচ্ছে, এই যে একটা অবস্থা—নেশান্যাল ইনটিগ্রিটি ইত্যাদি বড় বড় কথা বলা হচ্ছে কিন্তু রাজ্য সরকার, সেটাকে যে ওয়ার্ক আউট করা বা ইম্পলীমেন্ট করার দায়িত্বটুকু পালন করা, তার সরকারীগতভাবে কোন ব্যবস্থা নাই। কাগজে পত্রে এটা টোটেলী মিসিং, কোন দায় দায়িত্ব আছে বলে তারা মনে করেন না। কাজেই সেইদিক দিয়ে তার যে কার্য্যকারীতা সেটা আজকে রিফল্যাক্ট করবে তার পলিসী ষ্টেটমেন্টের ভিতর দিয়ে, কিন্তু সেটা এখানে নাই।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, ইম্পলিমেন্টেশান অব দি এ্যাডমিনিষ্ট্রেটীভ রিফরমস্ কমিশানস রিকম্যাণ্ডেশান—অর্থাৎ ভারত সরকার বিভিন্ন কমিশান বা পার্লামেন্টারী কমিটি এইগুলি করে

থাকেন, বিভিন্ন সময়ে কমিশনগুলি বিভিন্ন রিকম্যাণ্ডেশানগুলি দিয়ে থাকেন, এই সম্পর্কে সেগুলিকে যে রেসপেক্ট দেওয়া বা ইপ্লীমেন্ট করা তাদের কোন দায় দায়িত্ব আছে বলে তারা মনে করেন না।

**মিঃ স্পীকার :**—অনার‍্যাবল মেম্বার ইউর টাইম ইজ ওভার। প্লীজ ফিনিশ ইউর স্পীচ নাউ।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—আর শিল্পের কথা যখন বলা হয়, ত্রিপুরা রাজ্যে শিল্প বলে কিছু যদি থাকে, তাহলে সেটা হচ্ছে চা বাগান, সেই চা বাগানগুলির ডেভলাপমেন্টের কথা যদি বলি, সেই বাগানগুলিতে আজ কোন শিক্ষার ব্যবস্থা নাই। ডিটেলসের মধ্যে যাচ্ছি না, আজকে মাননীয় শিক্ষামন্ত্রী বলছেন যে আমরা ট্রাইবেল লেংগুয়েজে শিক্ষা দেওয়ার চেষ্টা করব, ইত্যাদি অনেক কথা বলেছেন। কিন্তু এটা ভারত সরকারের সংবিধান স্বীকৃত, সংবিধান-এর মধ্যে অধিকার দেওয়া আছে যে, যে সমস্ত মাইনরিটী গ্রুপ বা উপজাতি আছে, ত্রিপুরী আছে, মনিপুরী আছে, যে সমস্ত সংখ্যালঘু সম্প্রদায়, অনুন্নত, পশ্চাদপদ, যাদের ভাষা লেখ্য ভাষার স্তরে উন্নীত হয় নাই, সেই সমস্ত ভাষাকে লেখ্য ভাষায় উন্নীত করা, এবং তাদের মাতৃভাষার মাধ্যমে শিক্ষার ব্যবস্থা করা, এটা সরকারের দায়িত্ব, এই সম্পর্কে কোন উল্লেখ এখানে নাই। এটা আমার কথা নয়, এটা হচ্ছে ভারত সরকারের সংবিধান স্বীকৃত।

**মিঃ স্পীকার :**—নাউ আই উড রিকোয়েষ্ট ইউ টু টেক্ ইউর সীট। ইউ হ্যাভ টেকেন্ মোর দ্যান ফিফটীন মিনিটস।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—তারপর হচ্ছে রিভিশন অব পে স্কেল, এই রিভিশনের ফলে আরও একটা গণ্ডগোল লাগিয়ে কর্ম্মচারীদের মধ্যে একটা বিক্ষোভ সৃষ্টি করা হল। প্রত্যেকেরই দাবী দাওয়া করার অধিকার আছে, তারা যখন দাবী করে তখন যত দোষ নন্দ ঘোষ, অর্থাৎ এই এ্যামপ্লয়ীজ অব পে-স্কেল এটা ইচ্ছা করলে সরকার দূর করতে পারতেন কিন্তু সরকার এই সম্পর্কে নির্ব্বাক, কোন দায় দায়িত্ব আছে বলে মনে করেন না, মামুলী ধরণের কথা বার্ত্তা এখানে বলা হয়, তার যে মৌলিক সমাধান, যেটা করলে এই জিনিষটা সলভ হতে পারে, তার কোন কথা এই ষ্টেটমেণ্টে বিস্তৃত ভাবে নাই।

তারপর আমরা দেখছি আজকে বহুদিন থেকে এ্যারোপ্লেনের জন্য যাত্রীদের ট্রাবলস্ চলছে, রাজ্য সরকারের এই সম্পর্কে যে একটা দায় দায়িত্ব আছে, সেই সম্পর্কে এখানে বলতে পারতেন। কিন্তু সেই দিক দিয়ে এই পলিসী ষ্টেটমেণ্টে কিছুই নাই। এই যে ট্রাবলস্ চলছে এর জন্য কি সরকারের কোন দায়িত্ব নেই, এই সম্পর্কে কি সরকারের কিছু করণীয় নেই? মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আলোচনা শুধু লেফটেনান্ট গভর্ণরের ভাষণের মধ্যেই সীমাবদ্ধ রাখছি। আজকে ত্রিপুরা রাজের মধ্যে দিনের পর দিন যেভাবে সমস্যা বাড়ছে এবং যেভাবে মাননীয় উপরাজ্যপাল তাঁর ভাষণ রেখেছেন, তাতে এইসব সমস্যার কোন প্রকার সমাধান হতে পারে না, এটাই আমার ধারণা। উনারা যে এই ব্যাপারে সজাগ

নম, তা নয়, উনারা জানেন যে তারা কোন সমস্যারই সমাধান করতে পারবেন না এবং সেইসব সমাধানের কোন ইচ্ছাও তাদের নেই। তাই আজকে শুধু মাত্র কয়েকটা আইন পাশ করে যেমন বেঙ্গল সিকিউরিটী এ্যাক্ট, প্রিভেনটীভ ডিটেন্‌শান এ্যাক্ট পাশ করে তারা যদি মনে করেন যে ত্রিপুরা রাজ্যের সমস্ত সমস্যার সমাধান হয়ে যাবে, অবশ্য তারা সেটা মনে করতে পারেন, কিন্তু আমি বলব এতে করে কোন সরকারই সমস্যার সমাধান করতে পারবেন না। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় লেফটেনান্ট গভর্ণার তাঁর ভাষণের মধ্য দিয়ে তাঁর সরকারের যে পলিসি ষ্টেটমেন্ট দিয়েছেন, আমি সেটাকে কোন মতেই অন্তর দিয়ে তা গ্রহণ করতে পারছি না। কারণ উনার এই পলিসি ষ্টেটমেন্টের মধ্যে ত্রিপুরাতে যেভাবে এ্যাডমিনিষ্ট্রেশান চলছে, তাতে অনেক প্রয়োজনীয় বিষয়ের কোন উল্লেখ নেই। আর তারই জন্য আমি কতগুলি সংশোধনীর মাধ্যমে সেগুলি পূরণ করার চেষ্টা করছি। আশা করব হাউস সেগুলিকে এ্যাক্‌সেপ্ট করবেন। আমার সংশোধনীগুলি হল—

1. Enactment of Panchayati Raj Act and Bombay Money Lenders Act and other important acts regarding which this Assembly adopted resolutations ;
2. Regarding solution of unemployment problem in Tripura ;
3. Improvement of Law and order sitution in Tripura.
4. Failure of tribal rehabilitation in Tripura ;
5. Government policy to start Industry in Tripura ;
6. Regarding the maintenance of Tribal Reserve Area and provision to uplift the economical life of tribals ;
7. Proper implementation of Legal Aid Provision for Sch. Tribes & Sch, Castes.
8. Using of Government machinery and staff for election purpose.

মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় উপরাজ্যপাল এই যে ষ্টেটমেন্ট দিয়েছেন তার মধ্যে আমি যেগুলি এখন দিলাম, তাও থাকার দরকার আছে। আর তা না হলে ত্রিপুরা রাজ্যের মানুষের বিরাট একটা অংশ এর স্বার্থ থাকবেনা এবং ত্রিপুরা রাজ্যের মানুষের যে একটা বিরাট মৌলিক অধিকার আছে, সেটা কখনও পূরণ হবে না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের এখানে পঞ্চায়েত রাজ এ্যাক্ট অনেক দিন হয়েছে পাশ হয়েছে, কিন্তু সেটা এখনও কার্য্যে রূপ দেওয়া হয়নি, সেটা শুধু কাগজে পত্রেই আছে। আমি বুঝে উঠতে পারছি না যে আমাদের মাননীয় উপরাজ্যপাল মহাশয় কি সেই আইনটার কোন প্রয়োজনই অনুভব করছেন না? আর যদি সেটার প্রয়োজন মনে করতেন তাহলে নিশ্চয় তিনি সেটা তাঁর ভাষণের মধ্যে রাখতে পারতেন

তাঁর বক্তব্য হিসাবে। কিন্তু আমি বলছি যে এটারও দরকার আছে, কারণ আমাদের ত্রিপুরার জনসাধারণের গণতান্ত্রিক চেতনা খুব কম এজন্য যারা সুবিধাবাদী মানুষ তারা তাদেরকে ঠকাতে পারছে এবং যারা শোষক তারা আরও ভালভাবে শোষণ করতে পারছেন। আর সেজন্যই এই আইনটাকে এখানে ঠিক মত চালু না করে তাদের শোষণকে আরও সুবিধা করে নেওয়া হচ্ছে বলে আমি মনে করি। আজকে যদি আমাদের ত্রিপুরাতে এই পঞ্চায়েত রাজ এ্যাক্ট ঠিকভাবে চালু করা হত তাহলে ভোট জিনিষটা যে কি সেটা আমাদের জনসাধারণ সহজে বুঝতে পারত এবং তারা তাদের ভোট দিয়ে পঞ্চায়েৎ প্রধান ও পঞ্চায়েৎ মেম্বারদের নির্বাচিত করতে পারতেন। কিন্তু সেটা না করে সরকার আমাদের গ্রামের মানুষদের তাদের যে সুযোগ সুবিধা আছে সেগুলি থেকে বঞ্চিত করছেন বলেই আমার ধারণা। তবে আমার যা মনে হয় লেফটেন্যান্ট গভর্ণর ইচ্ছা করে এমন ভুল করেন নি। তাঁর ভাষণটি যারা তৈরী করে দেন, তারা এটা বুঝতে পারছেন যে গ্রামের লোকদের যদি এভাবে তাদের অধিকার ও সুযোগ সমন্ধে ওয়াকিবহাল করে তোলা হয়, তাহলে তারা যেভাবে ঐসব গ্রামের মানুষের ভোট পেয়ে এখানে সরকারের গদী আকড়ে ধরে আছেন, তারা হয়তো ভবিষ্যতে আর সেই রকম সরকারের গদী আকড়ে থাকতে পারবেন না। তারপরে আছে বোম্বে মানি ল্যাণ্ডার্স এ্যাক্ট। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই এ্যাক্টা ত্রিপুরাতে অনেক দিন ধরে চালু আছে। কিন্তু এই এ্যাক্টা চালু থাকা সত্বেও এই এ্যাক্টের যে কি অর্থ বা এটার দ্বারা মানুষের যে কি উপকার হতে পারে সেটা কিন্তু ত্রিপুরার কম মানুষেই জানেন। এই আইনের এক জায়গায় প্রভিশান আছে যে যদি কেউ এই আইনকে অমান্য করে দাদন ব্যবসা করে তবে ঐ দাদন ব্যবসায়ী পুলিশ ধর্ত্তব্য অপরাধী বলে গণ্য হবে। কিন্তু আজ পর্য্যন্ত এই আইন বলে কোন মহাজনকে গ্রেপ্তার করেছে বলে আমার জানা নেই। কাজেই দেখা যাচ্ছে যে উদ্দেশ্য নিয়ে এই এ্যাক্ট ত্রিপুরাতে চালু করা হল তার কিছুই করা হল না, এটা শুধু কাগজে পত্রেই এ্যাক্ট হিসাবে রয়ে গেছে। ফলে আমরা বাস্তবে এর কোন ফলই পাচ্ছি না। তারপরে আছে কো-অপারেটিভ এ্যাক্ট। গত বছরে হতে পারে, তবে আমার ঠিক স্মরণ নেই যে কোন তারিখে এটা হয়েছে। আমাদের মাননীয় সদস্য শ্রদ্ধেয় ইউ, কে, রায় মহাশয় এই সম্পর্কে একটা রিজলিউশান এই বিধানসভায় এনেছিলেন এবং সেই রিজলিউশানটাকে সর্ব্ব সম্মতিক্রমে গ্রহণও করা হয়েছিল। কিন্তু আজকে ১ বছর হয়ে গেল আমাদের সেই রিজলিউশানটা কাগজে পত্রেই রয়ে গেছে। কাজেই বর্ত্তমান সরকার আমরা এই সভাতে যে সব রিজলিউশান পাশ করি, সেগুলির প্রতি মর্যাদা দেওয়ার কোন চিন্তাই করেন না। তাই আমি বলব যে আমাদের এই সভাতে যে সব রিজলিউশান বা এ্যাক্ট পাশ হয়, সেগুলি যাতে সরকারীভাবে বাস্তবায়িত করা হয়, সেজন্য সরকারের চেষ্টা কর উচিত, আর তা না হলে এই সভার মর্যাদাকে ক্ষুন্ন করা হবে বলে আমি মনে করি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারপরে ট্রাইবেল রিজার্ভ সম্পর্কে মহারাজার আমলের একটা অর্ডার ছিল, সেটা ১৯২৪ সালের আইনকে পরিবর্ত্তন করে ১৯৪৪ সনে ট্রাইবেল রিজার্ভ সম্পর্কিত যে অর্ডার দেন, তাতে আছে যে রিজার্ভ এরিয়াতে যেসব ল্যাণ্ড, জায়গা জমি আছে

সেই সব জমিগুলি ত্রিপুরার মাত্র ৫টি উপজাতি ভোগ করতে পারবেন। কিন্তু সেই আইন আজও আইনের জায়গাতেই রয়ে গেছে, সেটাকে ঠিক মত চালু না করে এই ত্রিপুরা সরকার আজকে ত্রিপুরার উপজাতিদের একটা দুর্গতির মধ্যে ফেলে দিয়েছে। আজকে যদি সেই আইনকে এখানে চালু করা হত তাহলে ত্রিপুরার ট্রাইবেলদের এমন দুর্গতি হত না বলে আমার বিশ্বাস আছে। অথচ সরকার সেই আইনটাকে দূরে সরিয়ে রেখে ট্রাইবেল রিজার্ভের যে কতগুলি সর্ত্ত ছিল সেগুলি ভঙ্গ করে দিয়ে ত্রিপুরার উপজাতি ও অ-উপজাতিদের মধ্যে একটা সংঘর্ষ বাধানোর জন্য এই সব রিজার্ভ এরিয়াতে অ-উপজাতিদের ঢুকিয়ে দিয়েছেন। সেই আইনটাকে ঠিক ঠিক ভাবে চালু করার ইচ্ছা যদি সরকার করতেন তাহলে ত্রিপুরার ট্রাইবেলদের দুর্গতি হত না। কিন্তু এটাকে দূরে সরিয়ে রেখে ট্রাইবেলদের স্বার্থটাকে সম্পূর্ণভাবে ইগ্নোর করে, আইনটাকে ভঙ্গ করে ত্রিপুরা সরকার যাতে ত্রিপুরার উপজাতি এবং ত্রিপুরায় অ-উপজাতির মধ্যে সংঘর্ষ বাধে, শুধু সেটার জন্য এই রিজার্ভ এরিয়াতে অনেক অ-উপজাতিকে সেখানে ঢুকিয়ে দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেই আইনের একটা জায়গায় পরিস্কার লেখা আছে ঐ রিজার্ভ এরিয়ার মধ্যে কোন উপজাতি তাদের জমি কোন অউপজাতীর কাছে হস্তান্তর করতে পারবেনা। এই রিজার্ভের মধ্যে যত ল্যাণ্ড আছে কোন উপজাতি ছাড়া অ-উপজাতির কাছে বন্দোবস্ত দেওয়া যাবেনা। এটাই যদি ত্রিপুরা সরকার মেনে থাকতেন, ঐসব এরিয়াতে এত অ-উপজাতি ঢুকতে পারতেন না বা যদি আইনটার প্রয়োজন মনে না করতেন তাহলে ত্রিপুরা সরকার সেটাকে রিপাল করতে পারতেন বা এ্যামেণ্ড করতে পারতেন। কিন্তু ত্রিপুরা সরকার সেটা চান না, ত্রিপুরা সরকার চান যে উপজাতি এবং অ-উপজাতির মধ্যে একটা ক্ল্যাশ থাকুক, সেটা যাতে একটা সাম্প্রদায়িক দাঙা সৃষ্টি হতে পারে এবং তাহলে ত্রিপুরা সরকারের ভোট পাওয়ার সুবিধা হবে, সেটাই সরকার মনে করেন। এখানে একটা জায়গায় মাননীয় লেফটেন্যান্ট গভর্ণর উল্লেখ করেছেন যে 'যতদিন পর্য্যন্ত এসব বিভেদকামী শক্তি মানুষের বিরুদ্ধে মানুষকে, সম্প্রদায়ের বিরুদ্ধে সম্প্রদায়কে, ধর্ম্মের বিরুদ্ধে ধর্মকে, উপজাতিকে অ-উপজাতির বিরুদ্ধে এবং জাতির বিরুদ্ধে জাতিকে উত্তেজিত করবে ততদিন সাধারণ মানুষের উন্নয়ন ও গণতান্ত্রিক সমাজবাদী রাষ্ট্রের উদ্দেশ্য রূপায়ন কখনই সম্ভব হবে না।' আমি মাননীয় লেফটেনেন্ট গভর্ণরের সঙ্গে একমত। এটা ঠিকই আজকে সরকার যে উপজাতির সঙ্গে অ-উপজাতির একটা ক্ল্যাশ লাগাচ্ছেন, এইভাবে ক্ল্যাশ লাগিয়ে কোনদিন সমাজবাদের বা গণতন্ত্রের উদ্দেশ্যকে রূপায়িত করতে পারবেন না। আরেকটা জায়গাতে তিনি উল্লেখ করেছেন যে (৯ পৃষ্ঠা, প্যারা—২০) সেখানে আছে 'এরাজ্যের সামাজিক, অর্থ-নৈতিক ও শিক্ষার ক্ষেত্রে যে প্রগতি হয়েছে তার প্রধান ধারার সাথে সমাজের দুর্বল অংশকে বিশেষতঃ তপশীলি উপজাতি এবং তপশীলি জাতির লোকদের মেলাতে না পারি তাহলে উন্নয়নের জন্য আমাদের সর্ব্ব প্রচেষ্টাই অর্থহীন হয়ে পড়বে।' মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই হাউসকে আপনার মারফত এই অনুরোধ করব, ত্রিপুরা রাজ্যে যে একটা বিরাট অংশ তপশালি উপজাতি এবং তপশালি জাতি তাদের যদি উন্নত জাতীর সাথে মিলাতে হয়, তাহলে ত্রিপুরার যে কতগুলি এ্যাক্ট আছে তাদের স্বার্থের জন্য সেইগুলি চালু করা দরকার।

মিঃ স্পীকার—অনারেবল মেম্বার ইউর টাইম ইজ ওভার।

শ্রীবাজুবন রিয়াং—আমি আর একটু সময় বলব স্যার। আমার দুই মিনিট হলেই চলবে।

তাদের উন্নতি করতে হলে, তাদের অর্থ-নৈতিক উন্নতি সাধন করতে হবে স্যার। ত্রিপুরাতে যে সমস্ত গরীব উপজাতি এবং তপশীলি জাতি আছে, অন্য কেউ যদি তাদের শোষণ করে এবং তাদের জমি যদি বে-আইনী ভাবে দখল করে, তাহলে সরকার থেকে তাদের লাগ্যাল এড দেওয়ার জন্য প্রভিশন রেখেছেন তাদের রক্ষার জন্য, প্রতি বছরই মাননীয় অধ্যক্ষ মহোদয় সেখানে টাকা রাখা হয়, কিন্তু আজ পর্য্যন্ত কাহারও তার দ্বারা কোন সুবিধা হয় নাই।

**Mr. Speaker**—Shri Abhiram Deb Barma, Only 15 Minute.

শ্রীঅভিরাম দেববর্মা—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৫ই মার্চ্চ ত্রিপুরার বিধানসভায় ১৯৭১-৭২ সালের বাজেট অধিবেশনে ত্রিপুরার মাননীয় লেফটেনেণ্ট গভর্ণর মিঃ ডায়াস হাউসের কাছে যে বক্তৃতা উপস্থাপিত করেছেন এই বক্তৃতাটা পড়লে মনে হয় ত্রিপুরার যেন আজকে সমাজতন্ত্রের ছায়ার মধ্যে থাকছে এবং সমাজতন্ত্রের ছায়ার মধ্যে প্রত্যেকটি শ্রেণীর মানুষ—কি কৃষক, কি ছাত্র, কি যুবক, সকল অংশের মানুষ যেন একটা শান্তির মধ্যে বাস করছে এবং সর্বত্র যেন একটা শান্তি বিরাজ করছে, তাদের কোন দারিদ্রতা নাই, তাদের কোন দুঃখ নাই, তাদের কোন চাহিদা নাই, দাবী নাই. এমন একটা অবস্থা মনে হয় বিরাজ করছে। কিন্তু এই যে রঙীন চিত্র আজকে ত্রিপুরার ১৬ লক্ষ মানুষের কাছে মাননীয় লেফ্টেনেণ্ট গভর্ণর খুলে ধরেছেন এটার সঙ্গে বাস্তবের কোন সঙ্গতি নেই বা মিল নেই। কারণ এখানে আমি যে এ্যামেণ্ডমেণ্ট রেখেছি, সেটা প্রথম হল—The deteriorating food situation in Tripura. এখানে মাননীয় লেফটানের্ণ্ট গভর্ণর বলেছেন—এই বছর খাদ্য পরিস্থিতি সন্তোষজনক, যে কোন জরুরী অবস্থার মোকাবিলা করার জন্য যথেষ্ট্র পরিমাণ খাদ্যশস্য মজুত রাখা হয়েছে। কিন্তু আজকে বাস্তব অবস্থায় আমরা কি দেখছি, এই আগরতলা শহরে চালের দাম মণ প্রতি ৬০ টাকা থেকে ৭০ টাকা হয়ে গেছে। গত কয়েকদিন যাবত পত্র পত্রিকায়ও এই খবর বেরিয়েছে। তাহলে কি বলতে হবে ত্রিপুরা রাজ্যের খাদ্যের অবস্থা সন্তোষজনক বলে যে মানীয় লেফটেনেণ্ট গভর্ণর দেখিয়েছেন, তার সঙ্গে বাস্তব অবস্থার কোন মিল নাই? এটাই কি স্বীকার করতে হবে? সেখানে তিনি খাদ্যাবস্থা সন্তোষজনক বলেছেন, অপরদিকে আমরা দেখছি যে ৬০ টাকা থেকে ৭০ টাকা মণ চাউল এই আগরতলা শহরে হয়ে গেছে। আর রেশনের দোকানের অবস্থা কি দেখি সেখানে চালের দাম দিনের পর দিন বাড়ছে। এই যে অবস্থা, এই অবস্থার মধ্যে কি করে তিনি হাউসের কাছে খাদ্য পরিস্থিতি সম্পর্কে সন্তোষ প্রকাশ করেছেন? এই সন্তোষ প্রকাশের দ্বারা একথা প্রমাণ করে কি না আজকের এই ত্রিপুরা রাজ্যে যে শাসক গোষ্ঠি, দেশের যে দরিদ্র, দেশের যে অভুক্ত মানুষ, দেশের গরীব অংশের মানুষ, যারা আজকে খাদ্যের জন্য দাবী করছে, তাদের অনাহারের তীব্র জ্বালা তাঁর

অনুভব করতে পারেন না। সমাজের কয়েকটি সামান্য অংশের মানুষ দিনের পর দিন বিলাস ব্যসনের ভিতর দিয়ে জীবন চালাচ্ছেন এবং তাদের দেখেই ত্রিপুরার এই ১৬ লক্ষ লোকের চিত্র এখানে উপস্থিত করেছেন। আরও আমরা কি দেখতে পাই, আমরা দেখতে পাই, গ্রোয়িং প্রবলেম অব রুরাল এণ্ড আরবান আন এমপ্লয়মেনট।

এখানে অবশ্য তিনি বেকার সমস্যার কথা উল্লেখ করেছেন, কিন্তু আজকে শহরে এবং গ্রামাঞ্চলে যেভাবে বেকার সমস্যা দিনের পর দিন বাড়তে আরম্ভ করেছে, তার যে প্রতিরোধ, তার যে সমাধান, তার কোন চিত্র তিনি তুলে ধরতে পারেন নাই। তিনি শুধু একথা বলেছেন যে বেকার সমস্যা দিনের পর দিন যেভাবে বৃদ্ধি পাচ্ছে, ত্রিপুরার কাছে সেটা দুঃখজনক ব্যাপার। শুধু দুঃখ প্রকাশ করলেই আজকে কি ত্রিপুরার এই বেকার সমস্যার সমাধান হবে, তাদের সামনে সমাধানের কোন পথ খুজে পাই না। এখানে প্রশ্ন হচ্ছে, এই যে পলিসী স্টেটমেন্ট হাউসের সামনে তিনি উপস্থিত করেছেন, তার মধ্যে কোন সমাধানের কথা তিনি উল্লেখ করেন নাই।

আরেকটা এ্যামেণ্ডমেনট হচ্ছে—

"The worsing Law and Order situation in Tripura and particularly in border areas.":

আজকে বর্ডার এরিয়াতে গেলে আমরা কি দেখি? আমরা দেখি যে সেখানে আইন শৃঙ্খলা বলতে, ল এ্যাণ্ড অর্ডার বলতে কিছু নেই। সেখানে দেখছি যে এই আইন শৃঙ্খলার নামে, এই ল এণ্ড অর্ডারের নামে সরকার সেইসব পুরানো আইনগুলির পরিবর্ত্তন করে চলছেন। আজকে যেখানে বর্ডার অঞ্চলের কৃষকদের বাড়ী ঘর থেকে গরু চুরি করে নিয়ে তাদের সর্ব্বনাশ করা হচ্ছে, তাকে প্রতিরোধ করার জন্য, তাকে দমন করার জন্য কোন ব্যবস্থাই সরকার গ্রহণ করছেন না। তার পরে আমার আর একটা এ্যামেণ্ডমেনট আছে, সেটা হল—

"Large-scale transfer of land from poor agriculturists to non-agriculturists Mahajans, particularly in tribal areas.

এই ব্যাপারে মাননীয় উপরাজ্যপালের ভাষণের মধ্যে একটি শব্দও আমি দেখতে পাচ্ছি না। আজকে যেভাবে উপজাতি এলাকায়, উপজাতিয়দের জমি অকৃষকদের হাতে চলে যাচ্ছে, তাকে প্রতিরোধ করার কোন কথাই এই ভাষণে উল্লেখ নেই। যে সমস্ত গরীব কৃষক, যাদের একমাত্র জীবিকার উপায় হল এই জমি, এই জমিগুলি যদি আজ আজকে অকৃষকদের হাতে চলে যায় তাহলে তাদের সামনে বাচার মতো কোন ব্যবস্থাই থাকবে না। কাজেই এইসব জুমিয়া কৃষকদের রক্ষা করবার জন্য, তাদের জমিগুলি যাতে অকৃষকদের হাতে চলে না যেতে পারে, তাকে প্রতিরোধ যাতে করা যায়, তার কোন ইঙ্গিতই উপরাজ্যপালের ভাষণের মধ্যে দেওয়া হয়নি। কাজেই আজকে যদি আমরা ত্রিপুরার উন্নতির কথা চিন্তা করি, ত্রিপুরার প্রত্যেকটি মানুষের সুখ সাচ্ছন্দের কথা চিন্তা করি তাহলে

আমাদের দেখতে হবে এই রাজ্যের মধ্যে যেসব গরীব কৃষক আছে তাদের একমাত্র জীবিকার উপায় এই যে জমিগুলি আছে সেগুলি যাতে অকৃষক মহাজনদের কাছে যেতে না পারে তারজন্য কার্য্যকরী ব্যবস্থা গ্রহণ করা দরকার এবং তাহলে পরেই আমাদের গরীব কৃষকদের সমস্যার সমাধানের পথ সুগম হবে বলে আমি মনে করি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার এর পরের অ্যামেণ্ডমেনটা হচ্ছে—',Protection of indebted agriculturists from the clutches of Mahajans. আজকে মহাজনদের কাছে কৃষকদের জমি যে ভাবে দিনের পর দিন চলে যাচ্ছে এবং তার ফলে তারা যেভাবে ঋণগ্রস্ত হচ্ছে, তার হাত থেকে তাদের মুক্ত করবার জন্য মহাজনদের হাতে যেসব জমি চলে গেছে সেগুলিকে রক্ষা করবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হবে, কি না হবে, তার কোন উল্লেখই এই ভাষণের মধ্যে আমরা দেখতে পারছি না। অথচ এই কৃষকেরা আজকে তাদের জমি জমা মহাজনদের হাতে হস্তান্তরিত হওয়ার ফলে এবং ঋণগ্রস্ত হওয়ার ফলে যে অবস্থার মধ্যে পড়ে আছে তাদেরকে তা থেকে মুক্ত করবার জন্য, তাদেরকে এই ঋণের হাত থেকে মুক্ত করবার জন্য প্রয়োজনীয় পথ খুজে বের করা দরকার। তা না হলে আমরা এইসব কৃষকদের কোন মতেই বাঁচাতে পারব না। অথচ মাননীয় উপরাজ্যপালের ভাষণের মধ্যে এর কোন ইঙ্গিত নেই, সে জন্য আমরা অত্যন্ত দুঃখ বোধ করছি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারপরে আমার এ্যামেণ্ডমেনটা হল—

"Relaxation of Forest lands and de-reservation of land for rehabilitation of landless jhumias and agriculturists."

আজকে আমরা কি দেখতে পাই? ত্রিপুরা রাজ্যের মধ্যে বন আইনে যে কড়াকড়ি এটাকে যদি শিথিল করা না যায় তাহলে ত্রিপুরার যে ভূমিহীন জুমিয়া কৃষক তাদেরকে জমিতে পুনর্বাসন করা যাবে না। তাদেরকে বন আইনের ভিতর দিয়ে যেভাবে শোষণ করা হচ্ছে এইভাবে তাদের রক্ষা করা যাবে না। তাদের রক্ষা করতে গেলে এই বন আইনের যে বিধি নিষেধ সেই বিধি নিষেধগুলি শিথিল করতে হবে এবং পরে এই জুমিয়া ভূমিহীনদের পুনর্বাসন দিতে হবে। এই জুমিয়ারা, যাদের আজকে কোন ভবিষ্যৎ নাই, যারা আজকে ভবিষ্যৎ ত্রিপুরার কথা চিন্তা করতে পারেনা, তাদের মুখে যদি হাসি ফোটাতে হয় তাহলে পরে ত্রিপুরা রাজ্যের মধ্যে যে বন আইন আছে, যেটা তাদের অভিশাপ, সেই অভিশাপকে দূর করে তাদের জন্য আশীর্ব্বাদ নিয়ে আসতে হবে, যদি তাদের বাঁচার পথ দেখাতে হয় তাহলে বন আইনের যে কড়াকড়ি আছে তা শিথিল করা দরকার। তবেই ত্রিপুরা রাজ্যের যারা ভূমিহীন আছে তাদের পুনর্বাসন দেওয়া সম্ভব হবে।

আমরা আর একটা অ্যামেণ্ডমেন্ট হচ্ছে— adequate measures for checking rise in prices of essential commodities, আজকে যে নিত্যপ্রয়োজনীয় জিনিষপত্রের দর বাড়ছে, এখানে মাননীয় লেঃ গভর্ণর মহাশয় বক্তৃতার মধ্যে প্রথম বলতে চেষ্টা করেছেন যে

ভারতবর্ষে আজকে গণতান্ত্রিক পদ্ধতিতে সরকার চলছে এবং যেহেতু গণতান্ত্রিক অধিকার ভারতবাসীকে দেওয়ার জন্য কংগ্রেস যে নীতি গ্রহণ করেছে তার জন্য ভারতের প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী লোকসভায় সংখ্যাগরিষ্ঠতা নিয়ে উপস্থিত হয়েছেন। কিন্তু আমরা এখানে কি দেখি? আমরা দেখি যে আজকে বাজারে জিনিষপত্রের দর বাড়তে সুরু করেছে। যে বিড়ি সিগারেট আজকে গরীব মানুষের নিত্য সঙ্গী সেই বিড়ি এবং চারমিনার সিগারেটের দাম কেমন বেড়েছে? চারমিনার সিগারেট যেটা আগে ৩৫ পয়সায় বিক্রি হত সেটা আজকে ৪০ পয়সা এমন কি কোন কোন দোকানে ৫০ পয়সায়ও পাওয়া যায় না। তারপর চাল ডাল যেটা সাধারণ মানুষের একদিন না হলে চলে না, যেটা না কিনতে পারলে মানুষকে উপবাসী থাকতে হয় সেই সমস্ত জিনিষপত্রের দর বেড়েই চলেছে। আমি দেখেছি রাইমাশর্মায় যেটা সবচেয়ে ব্যাকওয়ার্ড এলাকা সেখানে দেখেছি কেরোসিন প্রতি লিটার এক টাকা থেকে এক টাকা পঞ্চাশ পয়সায় বিক্রি হয়। আর লবণ ৫০ থেকে ৬০ পয়সায় বিক্রি হয়। সেখানকার মানুষ কি করে বাঁচতে পারে? অথচ কৃষকের উৎপাদিত ফসল যে পাট যা বিক্রি করে তাদের জীবিকা নির্ব্বাহ হয় তার দাম হচ্ছে ১৮ টাকা প্রতি মণ। আর এদিকে নিত্যপ্রয়োজনীয় জিনিষপত্রের দর অন্যান্য এলাকার চেয়ে বেশী। এই অবস্থার মোকাবিলা করার জন্য আজকে কৃষকের হাড় ভাঙ্গা খাটুনী দিয়ে তাদের যে পাট উৎপাদন হয় তার ন্যায্য মূল্য তারা পায়না। যে কৃষক তার উৎপাদিত ফসলের ন্যায্য মূল্য থেকেবঞ্চিত সে যখন নিত্যপ্রয়োজনীয় জিনিষপত্র কিনতে যায় তখন তাকে অগ্নি মূল্য দিতে হয়। এই পরস্পর বিরোধী অবস্থা যদি ত্রিপুরার মধ্যে চলতে থাকে তাহলে ত্রিপুরার কৃষক বাঁচতে পারে কিনা, ত্রিপুরার সাধারণ মানুষ বাঁচতে পারে কিনা, এই অবস্থা আমাদের দেখতে হবে। ত্রিপুরার প্রতিটি এলাকা, প্রতিটি গ্রামের লোক কিভাবে আছে, আমার ত্রিপুরার জনসাধারণ কোন বিশেষ অসুবিধার মধ্য দিয়ে চলছে কিনা সেই অবস্থাগুলি যদি দেখতে না পাওয়া যায় তাহলে আজকে সমাজবাদের রঙিন ছাপ দিয়ে চলা যাবে না।

**মিঃ স্পীকার :**— অনারেবল মেম্বার, ইওর টাইম ইজ অভার।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাকে আর একটু সময় দিতে হবে। এখানে আর একটি অ্যামেণ্ডমেণ্ট হল— Immediate steps to meet the demands of the Govt. empleyees and teachers aud introducing the new West Bengal Scale. আজকে প্রত্যেক অংশের কর্ম্মচারীদের যে বিক্ষোভ, তারা আজকে দাবী করছে পশ্চিমবঙ্গের স্কেলে বেতনের ব্যবস্থা করার জন্য। কিন্তু সরকার এইক্ষেত্রে নীরব। আর মাননীয় লেঃ গভর্ণর তাঁর বক্তৃতার মধ্যে বলেছেন যে তিনি কর্ম্মচারীদের বেতন বৈষম্য যা আছে সেটা দূর করার কথা চিন্তা করছেন। কিন্তু তাদের যতটুকু আশা দিয়েছেন তার পরিবর্তে হুমকিটাই দিয়েছেন বেশী বড় করে। ত্রিপুরাকে যারা গড়ে তুলবেন তাদের মধ্যে যে অসন্তোষ, তাদের মধ্যে যদি বিক্ষোভ থাকে তাহলে তারা আন্তরিকভাবে ত্রিপুরার সর্ব্বাঙ্গীন উন্নতির কথা চিন্তা করতে পারেন না। কাজেই সমাজের মধ্যে কর্ম্মচারীদের এই যে বিরাট একটা অংশ, সেই অংশের বিক্ষোভটাকে প্রশমন করার জন্য আজকে এগিয়ে যেতে হবে তাদের সামনে এবং

সমাধান করতে হবে তাদের দাবী। আজকে এই কথাই আমাদের চিন্তা করে দেখতে হবে।

আমার আর একটা অ্যামেণ্ডমেন্ট হল—Adequate steps against corrupt. practices in all departments of the Government. আজকে দুর্নীতি প্রত্যেক ডিপার্টমেন্টেই আছে। এই দুর্নীতিগুলি সম্পর্কে লেঃ গভর্ণরের বক্তৃতার মধ্যে আমরা কিছুই দেখতে পাচ্ছি না। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই বক্তৃতার মধ্যে যে সমস্ত বিষয়গুলি অন্তর্ভুক্ত করার জন্য আমি অ্যামেণ্ডমেন্ট রাখছি এবং অ্যামেণ্ডমেন্টের পক্ষে এই কথাই বলতে চাই যে সামগ্রিকভাবে ত্রিপুরার খাদ্য পরিস্থিতির কথাই বলুন বা ত্রিপুরার কৃষকদের কথাই বলুন, তাদের শুধু নতুন নতুন আশার বাণী শোনানো হয়। সেটাকে কাজে রূপ দেওয়ার কথা চিন্তা করা হয় না। আর আমরা দেখছি যে কৃষকদের উৎসাহিত করার জন্য এই যে কো-অপারেটিভ দপ্তর, এই কো-অপারেটিভ দপ্তরের দুর্নীতি সম্বন্ধে মাননীয় সদস্য শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত বলেছেন। কো-অপারেটিভের মাধ্যমে ত্রিপুরার মানুষের যে ভাগ্য সেটা রচনা হবে কিনা, কে জানে। কিন্তু আমরা দেখছি ত্রিপুরা রাজ্যের সব জায়গায় কো-অপারেটিভ ছড়িয়ে আছে। কিন্তু এইগুলি দুর্নীতির আশ্রয় হিসাবে পরিণত হয়েছে। যার ফলে আজকে জনসাধারণের নামে লক্ষ লক্ষ টাকা ব্যাঙ্ক থেকে ঋণ করা হয় এবং সেই টাকাগুলিকে মেরে দেওয়া হয়। এই অবস্থার ভিতর দিয়েই কি ত্রিপুরার কৃষকদের সমবায়ের মাধ্যমে ঋণ দেওয়া যাবে? আজকে কৃষকদের উৎসাহ দেওয়ার জন্য যে জলসেচ করার কথা বলা হয়েছে সেটা ত্রিপুরা রাজ্য ঘুরে দেখলে দেখতে পাওয়া যায় কোথাও বিক্ষিপ্তভাবে কয়েকটা পিলার, কোথাও বা কয়েকটা ইট কংগ্রেসী রাজত্বের কলঙ্কের সাক্ষ্য হিসাবে দাঁড়িয়ে আছে। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয়, হাউসের মধ্যে মাননীয় লেঃ গভর্ণর যে ভাষণ দিয়েছেন এটা ত্রিপুরার বাস্তব অবস্থার সঙ্গে সঙ্গতি রেখে দেওয়া হয়নি। আর এক দিকে ত্রিপুরার বেকারদের সামনে কোন আশার চিত্র তিনি ধরে তুলতে পারেন নি। আর এক দিকে দেখতে পাই যে মানুষের যে বিক্ষোভ সেই বিক্ষোভের সামনে দাঁড়াবার শক্তি ত্রিপুরা সরকারের নাই। সমাজতান্ত্রিকতার নাম করে তারা লোকসভায় যতই সংখ্যাগরিষ্ঠতা লাভ করুন না কেন গত ২৩ বছরে ত্রিপুরা সরকার অপদার্থতার পরিচয়ই দিয়েছেন। তারা ত্রিপুরার মানুষের অভাব অভিযোগ মোচন করতে পারেন নি, তাঁরা শুধু ত্রিপুরার মানুষদের লাঞ্ছনা গঞ্জনাই দিয়েছেন। এই বলেই আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১৫ই মার্চ্চ মাননীয় লেফটানেন্ট গভর্ণর সাহেব এখানে যে বাজেট ভাষণ দিয়েছেন তাঁর কপি আমরা পেয়েছি, কিন্তু বইটা পড়ে আমাদের মনে হল এটার মধ্যে শুধু আশার বাণী ছাড়া আর কিছুই নাই, কারণ আমরা দেখতে পাই সারা ভারত আজকে একটা অর্থ সংকটের মধ্য দিয়ে চলছে। এর মধ্যে আমরা দেখতে পাচ্ছি আজকে শ্রীমতী ইন্দিরা গান্ধী লোকসভা ভেঙ্গে দিয়ে নতুন করে লোকসভার নির্ব্বাচন করেছেন। এই অর্থনৈতিক সংকটের মুহূর্ত্তে নিজের সংখ্যা গরিষ্ঠতা পাওয়ার জন্য।...

**মিঃ স্পীকার ( মনোরঞ্জন নাথ ) :**—মাননীয় সদস্য আপনি আপনার এ্যামেণ্ডমেন্ট সম্পর্কে বলুন।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :**—আমি বলছি। আজকে তাই তিনি যে ভাষণ এখানে রেখেছেন সেটা আমরা গ্রহণ করতে পারি না। তার জন্যই আমি এখানে এ্যামেণ্ডমেন্ট উপস্থিত করছি। আমার প্রথম নাম্বার এ্যামেণ্ডমেন্ট হচ্ছে—"Adequate provision for existing private colleges and new high schools and colleges,"

আমরা প্রত্যেক বাজেট অধিবেশনে সময়মত এই বক্তব্যগুলি বলি আমাদের এখানে শিক্ষার মান উন্নয়ন করা প্রয়োজন। সেইদিক থেকে ধর্ম্মনগর, খোয়াই, উদয়পুর কলেজের জন্য আমরা দাবী করেছিলাম। কিন্তু সেই কলেজ হওয়া দূরের কথা, এমনকি যে বেসরকারী কলেজগুলি আছে, সেগুলিতে কি অবস্থা দেখি? সেখানে বসে পড়ার কোন সুযোগ নেই এবং কোন হোষ্টেল নাই। এই অবস্থায় কলেজ আছে, কিন্তু এই কলেজগুলি সরকারের হাতে নেওয়ার ব্যবস্থা করবেন এমন কথা আজকে মাননীয় লেফটানেন্ট গভর্ণরের ভাষণের মধ্যে উল্লেখ নাই।

এছাড়া এই ভাষণের মধ্যে মাত্র তিনটি হাইস্কুল করার কথা বলেছেন। কিন্তু আমি বলব আরও ৩০টি হাইস্কুল না খুললে পরে চলছে না সেইদিক দিয়ে যদি আমরা দেখি, অনুন্নত মানুষকে যদি উন্নতি করতে হয়, তাহলে গ্রামে গ্রামে হাইস্কুল গড়ে তুলতে হবে, তা না হলে পরে শিক্ষার মান উন্নয়ন করতে পারব না, মানুষকে সেরকম শিক্ষিত করে তোলা যাবে না। কিন্তু তিনি এখানে মাত্র তিনটি হাইস্কুল করার কথা উল্লেখ করেছেন। এছাড়া শিক্ষার দিক দিয়ে এইটুকু পর্যন্তই তিনি সীমিত রেখেছেন, শিক্ষার মান উন্নয়নের জন্য অন্য কোন ব্যবস্থার কথা তিনি এখানে উল্লেখ করেন নাই।

আমার ২নং এ্যামেণ্ডমেন্ট হচ্ছে—

"Adequate flood protection measures in towns and rural areas."

এই ফ্লাড প্রটেকশানের জন্য গত কয়েক বৎসর যাবত এখানে আমাদের অধিবেশন বসছে, নানারকম কথা হচ্ছে, কতরকমের কাজ হচ্ছে কিন্তু আজ পর্যন্ত কি করে এই টাউন প্রটেকশনের কাজ করতে হবে তার কোন কথা এই ভাষণের ভিতর উল্লেখ করেন নাই। এমনকি যেখানে বন্যা বেশী, হয় ফসল এর ক্ষতি হয়, তার থেকে যাতে সেই ফসলকে রক্ষা করা যায়, তারজন্য এখানে কোন কথা তিনি উল্লেখ পর্যন্ত করেন নাই। কাজেই বাস্তবের সঙ্গে এই ভাষণের কোন মিল নাই।

আমার ৩ নাম্বার এ্যামেণ্ডমেন্ট হচ্ছে—

"Provisions for more hospitals and more medicines in existing Hospitals."

আজকাল গ্রামে দেখছি বহুরকমের রোগ দেখা দিয়েছে, তার সুচিকিৎসা করা, তার যে একটা সমাধান করা তার কোন ব্যবস্থা হচ্ছে না। এমন জায়গা রয়েছে যেখানে ১৩/১৪ মাইলের মধ্যে কোন ডিসপেনসারী নাই। আসারামবাড়ী একটা ডিসপেনসারী আছে, কিন্তু সেখানে কোন বেড নাই, হঠাৎ কোন রোগীর প্রয়োজন হলে তাকে যে অন্যত্র নিয়ে যাওয়া হবে তারজন্য কোন গাড়ীর ব্যবস্থা নাই, যোগাযোগ বিচ্ছিন্ন এলাকা, এমনকি কল্যাণপুর পর্যন্ত কোন গাডীর ব্যবস্থা নাই। কাজেই তাদের রোগ হলে চিকিৎসা পাওয়ার কোন ব্যবস্থা নাই। তারপর আরও ভিতরের এলাকাগুলি যদি দেখা যায়, তাহলে দেখা যাবে সেখানে রোগ দেখা দিলে একমাত্র মৃত্যুর আশ্রয় নেওয়া ছাড়া তাদের কোন পথ নাই। এই ভাষণে আরও হাসপাতাল এবং ডিসপেনসারী বাড়ানোর কোন কথা নাই। আর যে সমস্ত হাসপাতাল আছে বা ডিসপেনসারী আছে সেখানে কোন ডাক্তার নাই, সেখানে যে ডাক্তার দেওয়া তার কোন উল্লেখ এই ভাষণের মধ্যে নাই। তার জন্য আমি এখানে এই এ্যামেণ্ডমেণ্ট রেখেছি।

এছাড়া আমার আরেকটা এ্যামেণ্ডমেণ্ট হচ্ছে—

**"Mismanagement in work of Dambur Hydel Project and procuring power from Assam,"**

আজকে এই ডম্বুর প্রজেক্টে যে মিসমেনেজমেণ্ট দেখলাম, এখানে আজকে কোয়েশ্চান আওয়ারে দেখা গেল যে ডম্বুর প্রজেক্টের উপর প্রশ্ন করা হলে মাননীয় মন্ত্রী মহোদয়ের ডিমাণ্ড নোটিশ বলা ছাড়া আর উপায় থাকে না। কিন্তু এই যে দুর্নীতি সেখানে কিসের জন্য। যখন এখানে কেন্দ্রীয় মন্ত্রী কে, এল, রাও এসেছিলেন তিনি মন্তব্য করেছিলেন যেখানে বাধ দেওয়া হচ্ছে সেখানে ফাটল ধরবে, সেই জায়গাটা পরিবর্ত্তন করে অন্য জায়গায় করা হউক, কিন্তু তা করা হল না। কারণ এখানে একজন যে বিশিষ্ট ইঞ্জিনীয়ার আছেন, যিনি এবার ক্যানডিডেট হয়ে দাঁড়িয়েছিলেন উনিই হচ্ছেন সর্ব্বশ্রেষ্ঠ ইঞ্জিনীয়ার, কাজেই উনার কথার কোন ব্যতিক্রম হতে পারে না। কাজেই ত্রিপুরার ইঞ্জিনীয়ারদের উপরই দায়িত্ব দেওয়া হল সমস্ত কিছু পরীক্ষা নিরীক্ষার জন্য। কিন্তু, সেখানে কোনদিন পরীক্ষা নিরীক্ষা হয়েছে কিনা আমরা জানি না। কাজেই এই যে এখানে মাননীয় লেফটানেণ্ট গভর্ণর তার ভাষণে উল্লেখ করেছেন যে ১৯৭২ সালের মধ্যে এটা শেষ হয়ে যাবে, কিন্তু আমরা দেখছি যে সেখানে সেই ডম্বুর প্রজেক্ট রক্ষণাবেক্ষণের জন্য কোন ব্যবস্থা নাই। যে ডম্বুর প্রজেক্টের উপর ত্রিপুরার উন্নয়ন নির্ভর করে সেই ডম্বুর প্রজেক্টের রক্ষা করার কোন ব্যবস্থা নাই। এই যে ডম্বুরের মধ্যে মিজো আক্রমণ হয়ে গেল, তার জন্য একটা এনকোয়ারী কমিটি করার কথা বলা হয়েছিল, তার কোন ইঙ্গিত এই ভাষণের মধ্যে আমরা দেখতে পাচ্ছি না। কাজেই এই যে মিজো আক্রমণ ইত্যাদি হচ্ছে তার জন্য সরকার একমাত্র দায়ী। কাজেই এই যে মিজো আক্রমণ হল, কেন হল? সেজন্য একমাত্র এই সরকারই দায়ী। তাহলে

আমরা কি আশা করতে পারি যেখানে আমাদের পূর্ব্বতন প্রধান মন্ত্রী জহরলাল নেহেরু যে সমাজতন্ত্র প্রতিষ্টা করতে চেয়েছিলেন...

**মিঃ স্পীকার**—মাননীয় সদস্য, আপনি আপনার এ্যামেণ্ডমেন্ট সম্পর্কে বলুন।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা**—হ্যাঁ, স্যার আমি আমার এ্যামেণ্ডমেন্ট সম্পর্কে বলছি। উনি যে সমাজতন্ত্রের কথা বলেছিলেন, যে সমাজতন্ত্র প্রতিষ্টার মাধ্যমে আমরা আমাদের জনগণকে উন্নতির পথে এগিয়ে নিয়ে যাব, সেটার আমরা আজ পর্য্যন্ত কোন কিছুই দেখতে পাচ্ছি না। তার কারণ হল আমাদের এই ত্রিপুরাতে ডম্বুর যে প্রজেক্টটা হচ্ছে, সেটার কাজ কর্ম্ম কি ভাবে হচ্ছে, সেটা যদি আমরা বিবেচনা করতে যাই তাহলে দেখব যে সেই প্রজেক্টের কাজ এর কোন অগ্রগতি হচ্ছে না, সেটা যেন একটা ঢিমেতালে চলছে। কাজেই এই সব কাজগুলি তদারকি করার জন্য গণতান্ত্রিক ভাবে একটা কমিটি করা দরকার এবং এই কমিটি সেই প্রজেক্টের কাজের কি হচ্ছে না হচ্ছে, সেগুলি তদারকী করে সরকারের কাছে রিপোর্ট দেবে। কিন্তু সেদিকে আমাদের সরকারের কোন নজর নেই। আর সেজন্য ত্রিপুরাতে যে সব উন্নয়নমূলক কাজ কর্ম্ম হচ্ছে, সেগুলি অবিলম্বে বাস্তবে রূপায়িত করে আমাদের যে সব সমস্যা আছে সেগুলির সমাধান করা সম্ভব হচ্ছে না। এটা আমরা গত ২৩ বছরের কংগ্রেস রাজত্বে অনেক দেখেছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার এখানে আর একটা এ্যামেণ্ডমেন্ট আছে, সেটা হল—Provision for new Industries and closed Industries. আজকে আমাদের এখানে যে সমস্ত শিল্প গড়ে উঠার কথা, সেগুলি আদৌ গড়ে উঠছে না। শুধু যে শিল্পই গড়ে উঠেনি তা নয়, গত ২৩ বছরের রাজত্বে তারা এই ত্রিপুরাতে রেলপথ করতে পারেনি, যেটা নাকি আমাদের ত্রিপুরার যোগাযোগের পক্ষে অত্যন্ত প্রয়োজনীয়। আর এই রেল পথ তৈরী না হলে আমাদের ত্রিপুরা রাজ্যে কোন প্রকার শিল্প গড়ে উঠারও সম্ভাবনা নেই। ফলে এই রাজ্যে বছরের পর বছর বেকার সমস্যা একটা নিদারুণ আকার ধারণ করে উঠছে। কিন্তু সরকার এই সব সমস্যার সমাধানের জন্য কোন ব্যবস্থা গ্রহণ করছেন কিনা, তারও কোন ইঙ্গিত আমরা উপরাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পাচ্ছি না। তারপরে আমার আর একটা এ্যামেণ্ডমেন্ট আছে, সেটা Opening of closed Tea Gardens and withdrawal of lock-out at Golakdar Tea Eatate, Kailashahar. এই টি গার্ডেনটির কোন কাজকর্ম হচ্ছে না, সেটি এখন বন্ধ আছে। আজকে এই একটা মাত্র টি গার্ডেনই নয়, এই রকম অনেকগুলি টি এস্টেট আছে, যেগুলির কাজ কর্ম্ম বন্ধ হয়ে যাবার সম্ভাবনা আছে। আর যদি সেগুলি বন্ধ হয়ে যায়, তাহলে সেখানে হাজার হাজার টি গার্ডেন লেবার বেকার হয়ে যাবে। অথচ সরকারও সেই সব টি গার্ডেনগুলির দায়িত্ব নিচ্ছেন না এবং দায়িত্ব নিয়ে সেগুলিকে ভালকরে চালাবার কোন ব্যবস্থাই সরকার আজ পর্য্যন্ত করছেন না। কাজেই এই সব টি গার্ডেন সম্পর্কে সরকার কি করবে না করবে তার কোন উল্লেখই আমরা উপরাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পারছি না। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি উপরাজ্যপালের এই ভাষণটিকে অন্তরের সংগে গ্রহণ করতে পারছি

না এবং আমি এখানে যে সব এ্যামেণ্ডমেন্ট এনেছি, তার সপক্ষে আমার বক্তব্য রেখে, আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় উপরাজ্যপাল মহোদয় তাঁর ভাষণে আমাদের এই ত্রিপুরার নানাবিধ সমস্যার কথা উল্লেখ করেছেন এবং সেই সঙ্গে সেগুলি কিভাবে সমাধান করা যায় তারও একটা আভাষ দিয়েছেন। বিশেষ করে তাঁর ভাষণের প্রথম অংশে যে কথাটা উল্লেখ আছে সেটা হল—"The second important development during the year was the announcement by the Prime Minister in Parliament of the Govrenment of India's agrreement in principle to the grant of Statehood to Tripura". মাননীয় উপরাজ্যপাল মহোদয়, আমাদের এই আভাষ এখানে দিয়েছেন। আমাদের উপরাজ্যপাল হলেন রাষ্ট্রপতি কর্তৃক নিযুক্ত। কাজেই তাঁর এই আভাষকে আমরা রাষ্ট্রপতির আভাষ বলে মনে করতে পারি। তার পরে আমাদের এই রাজ্যকে পূর্ণ রাজ্যের মর্য্যাদা দেওয়ার ব্যাপেরে যাতে কেন্দ্রীয় সরকার ত্বরান্বিত করেন, সেজন্য সরকার যে সব ব্যবস্থা গ্রহণ করছে, তারও কিছু কিছু তিনি তাঁর ভাষণে উল্লেখ করেছেন। তাছাড়া তিনি আমাদের এই ক্ষুদ্র রাজ্যের যে সমস্ত সমস্যা ও অসুবিধা আছে সেগুলির কথা যেমন তাঁর ভাষণে উল্লেখ করেছেন তেমনি সেই সব সমস্যার কিভাবে সমাধান করা হবে, তার সম্পর্কে তিনি যে চিন্তা করেছেন, সেটাও তাঁর ভাষণের মধ্যে উল্লেখ করেছেন। আর তার মধ্যে আমাদের বিরোধী দলের মাননীয় সদস্যরা এমন কতগুলি এ্যামেণ্ডমেন্ট এনেছেন, সেগুলি দেখে আমার একটা জিনিষ মনে পড়ছে, সেটা হল তার শুধু বিরোধীতা করার জন্যই এই সব এ্যামেণ্ডমেন্ট এনেছেন, এর মধ্যে কোন যুক্তি আছে বলে আমি মনে করি না। কেন না মাননীয় সদস্য অভিরাম বাবু তার এ্যামেণ্ডমেন্ট সম্পর্কে বক্তব্য রাখতে গিয়ে বলেছেন যে মাননীয় উপরাজ্যপাল কৃষির সাফল্য সম্বন্ধে সন্তোষ প্রকাশ করেছেন, তাতে নাকি উনি খুবই দুঃখিত হয়েছেন। কিন্তু আমি বলি তিনি যদি উপরাজ্যপালের বাংলা ভাষণটা পড়তেন, ইংরেজীর কথা বাদই দিলাম, কেন না আমরা অনেকেই ইংরেজীটা তেমন ভাল করে বুঝিতে পারি না, তাহলে তিনি দেখতে পারতেন যে মাননীয় উপরাজ্যপাল উল্লেখ করেছেন যে চলতি বছরে যেখানে আনুমানিক ৯ হাজার হেক্টর একর জমিতে উচ্চ ফলনশীল ধান এবং ৪ হাজার ৫০ হেক্টর একর জমিতে গম এর চাষ হচ্ছে, সেখানে আগামী বছরে অর্থাৎ ১৯৭১-৭২ সালে ১২ হাজার ও ৬ হাজার হেক্টর একর জমিতে এই উচ্চ ফলনশীল ধান ও গমের চাষ করা হবে। আর এই জন্যই তিনি আমাদের কৃষি সম্পর্কে সন্তোষজনক বলে উল্লেখ করেছেন আজকে আমাদের চাষীরা বা কৃষকরা উন্নত প্রথায় চাষ আবাদ করতে চাইছে, তারা সেজন্য জমিতে সার যেগুলি নাকি আগে তারা ব্যবহার করতে সাহস পেতনা, এখন তারা সেগুলি ব্যবহার করছে। আর সেই কারণে আমাদের চাষযোগ্য জমির পরিমাণ দিনের পর দিন বৃদ্ধি পাচ্ছে। আগে আমাদের ত্রিপুরাতে বরো ধানের চাষ যেখানে কম হত এখন দেখা যাচ্ছে যে আমরা বেশ পরিমাণে বরো ধানও চাষ করতে পারছি। ফলে আমাদের কৃষিতে উৎপাদনের হার

ক্রমেই বেড়ে চলছে। এরই জন্য তিনি তাঁর ভাষণে আভাষ দিয়েছেন, ত্রিপুরাতে কৃষকেরা তাদের কৃষি উৎপাদন বাড়াবার জন্য নুতন নুতন পদ্ধতিতে চাষা আবাদ করছে এবং সেই সংগে সরকারও তাদের উন্নত ধরনের বীজ দিয়ে সার দিলে, জল সেচের ব্যবস্থা করে তাদের সেই কৃষি উৎপাদনকে বাড়াবার চেষ্টা করে চলছে। তবে তিনি কোথাও তাঁর ভাষণের মধ্যে এমন কথা বলেন নি যে আমাদের ত্রিপুরা ফলে ফুলে ভরে গেছে। তবে বর্ত্তমানে আমাদের কৃষিতে যে যুগান্তর সৃষ্টি হচ্ছে তা দেখে আমরা অনায়াসে বলতে পারি যে আমাদের ত্রিপুরা অদূর ভবিষ্যতে ফলে ফুলে শষ্য শ্যামলা হয়ে উঠবে।

কিন্তু তা সত্বেও মাননীয় সদস্য বলেছেন, যেএই রকম সন্তোষ প্রকাশ করাটা ঠিক হয়নি। তারপরে তিনি আর এক জায়গাতে বলেছেন যে ল এ্যাণ্ড অর্ডার সম্পর্কে তাঁর ভাষণে কোন উল্লেখ নেই, ল এ্যাণ্ড অর্ডার সিসিয়ুয়েশান কি করে ট্যাকল্‌ড আপ করা হবে, সেই সম্পর্কেও কোন উল্লেখ নেই। কিন্তু আমি মাননীয় সদস্যকে দৃষ্টি দিতে বলব যে আমরা এই মাত্র সেদিন এই এ্যাসেম্বলীতে ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি এ্যাক্ট (ত্রিপুরা রি-এন্যাক্টমেন্ট) বিলকে এ্যাক্সটেণ্ড করেছি। সেই সময়ে কিন্তু উনারা এই বিলটির বিরোধীতা করেছিলেন। তারা বলেছেন যে এই ধরনের বিলের কোন প্রযোজনীয়তা নেই, ল এ্যাণ্ড অর্ডার সিসিয়েশান ডিটেরিয়েট হয়নি। অথচ আজকেই আবার তারা বলছেন হে ল এ্যাণ্ড অর্ডার সিচিয়ুশান ডিটেটারিয়েট হয়েছে। কাজেই আমরা কি ধরে নেব যে যারা ঐদিন বল্‌লেন ল এ্যাণ্ড অর্ডার সব ঠিক আছে, আজকে আবার বলছেন যে ল এ্যাণ্ড অর্ডার ঠিক নেই, এখন তারা ল এ্যাণ্ড সিচিয়ুশান খারাপ করে দেবেন, এই ধরনের কোন চিন্তা তারা করছেন কিনা ?...

মাননীয় উপরাজ্যপাল যে সমস্ত বিষয় সম্বন্ধে সংক্ষিপ্তাকারে এখানে উপস্থাপিত করেছেন, তাকে আমাদের অভিনন্দন জানানো উচিত, আমাদের কর্তব্য বলে আম মনে করি। মাননীয় উপরাজ্যপাল বিশেষ যেসব কথা এখানে রেখেছেন তার মধ্যে একটা জিনিষ দেখা যাচ্ছে, এক জায়গায় আছে সেটা হচ্ছে এই, তিনি যদিও সবদিকে লক্ষ্য রেখেছেন, কিন্তু শিক্ষা সম্পর্কে বলতে গিয়ে একজায়গায় তিনি বলেছেন যে ১৯৭০-৭১ সনে ২০০ নিম্ন বুনিয়াদি, ১৫টি উচ্চ, বুনিয়াদি বিদ্যালয়, এবং তিনটি উচ্চ বিদ্যালয় খোলার প্রস্তাব রয়েছে। বাস্তবিক ত্রিপুরা শিক্ষার দিকে এগিয়ে যাচ্ছে, স্কুল কলেজ বৃদ্ধি পাচ্ছে এটা অনস্বীকার্যা, কিন্তু সেই দিক দিয়ে কথা এখানে স্পষ্ট থাকলে আরও খুশী হতাম, ত্রিপুরার জনসাধারণ আশান্বিত থাকত, সে কথাটা হচ্ছে যে এখানে গার্লস হাই স্কুলের উল্লেখ নাই, স্কুল সম্বন্ধে আছে, গার্লস হাই এবং হায়ার সেকেণ্ডারী স্কুলের উল্লেখ থাকলে ভাল হত।

আরেকটা কথা হচ্ছে শিল্পের উন্নয়ন সম্পর্কে মাননীয় লেফটানেন্ট অনেক কথা বিভিন্ন দিক থেকে বলেছেন এবং আমাদের সামনে বিশেষ আশা রেখেছেন। কিন্তু এখানে একট জায়গা আছে—**It is proposed to organise production on a much larger scale and thereby preserve the traditional crafstmanship of this Territory and offer**

opportunities for employment to many." যেখানে তাঁতশিল্প সম্পর্কে বলা হচ্ছে, সেখানে এগজিবিশান, রিসেন্টলী দিল্লীতে সেলস এম্পরিয়াম খোলা হয়েছে, সুখের কথা কিন্তু কিভাবে যে তিনি বহুল পরিমাণে বৃদ্ধি করবেন বলেছেন সেটা স্পষ্ট হয়নি, এই সম্পর্কে আরেকটু ডিটেলস্ বললে পরে ত্রিপুরার জনসাধারণ যারা হস্ত শিল্পে কাজ করছেন তারা আশান্বিত হত, এবং খুশী হত।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমাদের মাত্র দশ মিনিট সময় দিয়েছেন কাজেই আমি এখানে সংক্ষিপ্ত আকারে আমার বক্তব্য রাখছি এবং আজকে যে সমস্ত এ্যামেণ্ডমেন্ট এখানে হয়েছে সেগুলি বিরোধিতা করছি এবং তার সাথে সাথে মাননীয় উপরাজ্যপাল যে ত্রিপুরার সমস্ত বিষয় চিন্তা করে তার সংক্ষিপ্ত ভাষণের মধ্য দিয়ে আমাদের আশার আলোক দেখিয়েছেন, তার জন্য অভিনন্দন জানিয়ে এবং তার সাথে সাথে এইগুলি যাতে যথাযথভাবে, উপযুক্ত সময়ে ইম্প্লীমেন্টেড হয় তার জন্য সকলের সহযোগিতা করবার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :**—শ্রীরাজকুমার কমলজিত সিংহ।

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ :**—অনারাবল স্পীকার স্যার, আজকে আমাদের বিধানসভায় গত ১৫ই মার্চ আমাদের মাননীয় উপরাজ্যপাল বাজেট অধিবেশনে ত্রিপুরার যে উন্নয়নমূলক চিত্র এবং ১৯৭১-৭২ সালের যে পরিকল্পনা রূপ দিয়ে যে ভাষণ দিয়েছেন এবং একটা স্পষ্ট চিত্র আমাদের কাছে তুলে ধরেছেন এবং সেখানে আমরা দেখতে পারছি আমাদের ত্রিপুরা বর্তমান পরিস্থিতি, আর্থিক সংগতি এবং অন্যান্য জিনিষের পরিপ্রেক্ষিতে যে চিত্র তুলে ধরেছেন' যার দ্বারা আমরা দেখতে পাচ্ছি উন্নয়নের কাজ আসতে আসতে এগিয়ে যাচ্ছে। একটা জিনিষ এখানে আমরা দেখতে পাচ্ছি যে মাননীয় বিরোধি দলের সদস্যরা একটা অপোজ করেছেন। একটা জিনিষ যেটা আমাদের মাননীয় উপরাজ্যপালের ভাষণ থেকে আমরা পাচ্ছি সেটা হচ্ছে যে আমাদের উন্নয়নমূলক কাজে হাত দিতে যে আমাদের ত্রিপুরার অর্থসংকট এবং তার পারিপার্শিক অবস্থা। তাছাড়া আমাদের এমপ্লয়মেন্ট সম্পর্কেও তিনি তাকে দুই ভাগে ভাগ করিতেছেন, একটা হচ্ছে সরকারী উদ্যোগে এমপ্লয়মেন্ট দেওয়া এবং এমপ্লয়মেন্ট পটেনশিয়েলিটি ক্রীয়েট করে শিক্ষিত বেকার, এ্যাগ্রিকালচারিষ্ট যারা আছে তাদের কর্মসংস্থানের ব্যবস্থা করে তাদের ভরণ পোষণের সুযোগ সুবিধা করে দেওয়া। তার জন্য পরিকল্পনা এবং আমাদের সরকারী ব্যবস্থাপনায় শিল্পের উন্নয়নের জন্য যে ব্যবস্থা গ্রহণ করেছেন, সেখানে দেখতে পাচ্ছি পাটের মিল, পাটের কারখানা এবং অন্যান্য দিকে এ্যাগ্রিকালচারেল ডেভলাপমেন্ট বিশেষ করে মার্জিন্যাল এ্যাগ্রিকালচারেল ডেভলাপমেন্ট'এর আভাষ এখানে আমরা পাচ্ছি। অতএব আন এমপ্লয়মেন্ট প্রবলেম, সেটা সব সময়েই থাকবে এবং আমাদের পরিকল্পনা অনুযায়ী এমপ্লয়মেন্ট অপুরচুনিটি করবার জন্য গভর্ণমেন্ট প্ল্যান নিচ্ছেন এমপ্লয়মেন্ট পটেনসিয়ালিটি, দিস

ইজ নট এবসেন্ট, এটা সব সময়েই রয়ে গেছে। আজকে যারা ল্যাণ্ডলেস আছে তাদের সামগ্রিক ভাবে রিলিফ দেওয়ার পরিকল্পনা আমি দেখতে পাচ্ছি। কিন্তু কতগুলি প্রশ্ন রয়ে গেছে। যেমন ধরুন লিফ ইরিগেশন—সেটা করতে গেলে পাওয়ারের প্রশ্ন আছে আমরা পাওয়ার আনতে পারছি এবং অ্যাকর্ডিংলি এখানে আমরা ডীপ টিউবওয়েল এর কথা আমাদের মাননীয় লেঃ গভর্ণরের ভাষণের মধ্যে দেখতে পাচ্ছি যেখানে পাওয়ার সিষ্টেম আসছে সেখানে পরিকল্পনা গ্রহন করা হয়েছে। আমরা চাই যে জল সেচের জন্য আমাদের পাওয়ার ইরি-গেশনের প্রয়োজন আছে। ঠিক সেইভাবে ডুম্বুর হাইডেল প্রজেক্ট করবার জন্য তারা কাজে হাত দিয়েছেন। অতএব আমাদের এখানে আজকে মাননীয় লেঃ গভর্ণর যে ভাষণ দিয়েছেন সেটাই আমরা দেখতে পাচ্ছি ১৯৭১—৭২ সালের মধ্যে সামগ্রিকভাবে আমরা ত্রিপুরার উন্নয়নের জন্য স্টেটুটরী যে আইন রয়ে গেছে সেইগুলিতে আসতে আসতে কাজে হাত দেওয়া হবে। অতএব মাননীয় বিরোধী সদস্যরা পত্রিকায় নাম ফাটাবার জন্য এই মোশনগুলি এনেছেন, সে জন্য আমি তার বিরোধিতা করি এবং আমাদের এখানে মাননীয় উপরাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার উপর মাননীয় সদস্য উমেশ লাল সিংহ যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের হাউসে আমাদের লেঃ গভর্ণর যে ভাষণ দিয়েছেন সেই ভাষণে আমরা দেখতে পাই যে ত্রিপুরার জন্য আমাদের সরকার যা করছেন সামগ্রিকভাবে সমস্ত সমস্যার মোকাবিলা করার জন্য নানা পরিকল্পনা তারা করছেন। কিন্তু বিরোধীদলের সদস্যরা যে সমস্ত অ্যামেণ্ডমেন্ট এনেছেন ধন্যবাদসূচক প্রস্তাবের উপর সেগুলি তারা সব জেনেশুনেই এনেছেন। কি করতে যাচ্ছেন সরকার সেই দিকে তাদের লক্ষ্য নাই, শুধু কি করা হচ্ছে না এবং কি করা প্রয়োজন সেইগুলিই তারা এখানে উত্থাপিত করেছেন। কিন্তু তাদের এই সমালোচনা অথেনটিক নয়। কারণ ত্রিপুরা একটা অতি যোগাযোগ বিচ্ছিন্ন দেশ বলা যায় এবং ত্রিপুরা দশ বৎসর পূর্বে কি অবস্থায় ছিল সেটা যদি আমরা অনুধাবন করি তাহলে বর্ত্তমান ত্রিপুরাকে বিপ্লবের মাধ্যমে আমরা গড়তে পেরেছি এটা আমরা জোর করে বলতে পারি। কারণ যেখানে রাস্তা ঘাট ছিল না, যেখানে হলা জায়গা সেখানে যোগাযোগ ব্যাবস্থা মোটেই ছিল না, শিক্ষা ছিল না, স্কুল ছিল না সেখানে এখন কি হয়েছে। আমরা জানি যে ১৯৫৬ ইং সনের কথা যখন সমগ্র ত্রিপুরায় একটা মেয়েদের জন্য কোন ছাত্রাবাসের ব্যবস্থা ছিল না সেখানে আমরা প্রত্যেক ডিভিশনে অনেক হাই স্কুল দেখতে পাচ্ছি আমরা দেখতে পাচ্ছি আমাদের উপজাতি ছাত্রীদের জন্য এবং তপশীলি ছাত্রীদের জন্য যে সমস্ত ব্যবস্থা করা হয়েছে সেটা প্রসংশার যোগ্য। শুধু এক সেকশনের জন্য নয় সমস্ত সেকশনেই ধাপে ধাপে এগিয়ে যাচ্ছে। লক্ষ্য বস্তুর এইদিকে যদিও বা আমরা চেষ্টা চালিয়েছি তবুও যাতে আমরা ঠিক লক্ষ্যে পৌছতে পারি, আমরা ঠিক লক্ষ্যে পৌছতে না পারলেও অনেক অসুবিধা সত্বেও আমরা এগিয়ে চলেছি এটা নিঃসন্দেহ কারণ এখানে একটা কথা দেখা যায় যে শিক্ষার প্রতি আমাদের খুব

আগ্রহ বেড়েছে এবং এর জন্য যে সমস্ত সুযোগ সুবিধা বা অর্থব্যয় হচ্ছে অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের ত্রিপুরা সরকার সেজন্য গর্ব করতে পারেন। কিন্তু এই সংগে এখানে এমন একটা কথা উল্লেখ করা হয়েছে যেটা সকলের অনুধাবন যোগ্য। যেভাবে আমদের সমাজকে উন্নত করতে পারব সেই শিক্ষা লাভের জন্য যে প্রতিষ্ঠানগুলি, সেই স্কুলগুলিকে যেভাবে অগ্নি সংযোগ করে ধ্বংস করার চেষ্টা হচ্ছে তৎপ্রতি ত্রিপুরার উপরাজ্যপাল ত্রিপুরার অধিবাসীদের দৃষ্টি দিতে বলেছেন যাতে সমাজের শিক্ষা প্রতিষ্ঠানগুলি রক্ষা পায় এবং তাদের মনোভাবের যাতে পরিবর্ত্তন হয়, তারা যাতে তাদের অনমনীয় মনোভাব পরিত্যাগ করে। এই জন্য মাননীয় উপরাজ্যপালকে আমি ধন্যবাদ জানাই। এইখানে একটি কথা দেখতে পাই যে ত্রিপুরার উপজাতির জন্য ৩০ শতাংশ থেকে বৃদ্ধি করে ৩১.৫ শতাংশ করা হয়েছে প্রথম এবং দ্বিতীয় শ্রেণীর পদের জন্য সংরক্ষিত করা হয়েছে। আমি জানিনা যে উপজাতির জন্য প্রথম ও দ্বিতীয় শ্রেণীর পদের জন্য কিরকম সংখ্যা সংরক্ষিত আছে। কিন্তু আমি মনে করি যেহেতু ত্রিপুরার উপজাতিরা ব্যাকওয়ার্ড, কাজেই এই যে আমাদের ৩১.৫ শতাংশ বৃদ্ধি করার পরিকল্পনা হয়েছে এই হারেই যদি সুযোগ দেওয়া হয় তাহলে আমার মনে হয় ত্রিপুরার যে উপজাতিরা পিছে পড়ে আছে তাতে তারা সুযোগ সুবিধা বা ভবিষ্যতে যাতে অ ত তাড়াতাড়ি আমরা অন্যান্য জাতির সাথে যোগ্য আসনে বসতে পারি এবং সম্মান লাভ করতে পারি সেই দিকে দৃষ্টি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি মাননীয় উপাধ্যক্ষের মাধ্যমে আমাদের মুখ্যমন্ত্রীর কাছে। এখানে দেখা যাচ্ছে যে মোট ৩২০ জন শিক্ষক নিয়োগ করা হয়েছে, তার মধ্যে ১১১ জন হল আমাদের উপজাতি আর ২৫ জন হল তপশিলি জাতি। এর দ্বারা এটাই প্রমাণিত হচ্ছে যে আমাদের ত্রিপুরা সরকার উপজাতি ও তপশিল জাতির জন্য চাকুরী ক্ষেত্রে যে রিজার্ভ কোটা রেখেছেন, সেটা ধীরে ধীরে পূরণ করতে চলেছেন এবং এর ফলে আমাদের উপজাতি ও তপশিলী জাতিদের জন্য সরকার যে সব সুবিধা দেওয়ার কথা সেগুলি থেকে তাদের কোন প্রকারের বঞ্চিত করতে চাইছেন না। আর এই কারণে আমাদের উপরাজ্য পাল তাঁর ভাষণে যে সব কথা উল্লেখ করেছেন, সেগুলির জন্য আমরা তাঁকে ধন্যবাদ না জানিয়ে পারি না। তবে বিরোধী দলের সদস্যরা এই ভাষণের উপর যে সব এ্যামেণ্ডমেণ্ট রেখেছেন সেগুলি তাদের বিরোধীতা করতে হবে, তারই জন্য রেখেছেন বলে আমার মনে হয়, কাজেই এই সব এ্যামেণ্ডমেণ্টের মধ্যে কোন প্রকার যুক্তি আছে বলে আমি মনে করতে পারি না। তারপরে সরকার উপজাতি, তপশিলী, এবং ভূমিহীনদের পুনর্ব্বাসনের জন্য টাকার অংক বাড়িয়ে এখন করেছেন ১৯১০ টাকা, এই টাকা দিয়ে যদি সরকার ঠিকমত তাদের পুনর্ব্বাসন করেন তাহলে আমাদের একটা বিরাট সমস্যার সমাধান হয়ে যাবে বলে আমার বিশ্বাস আছে। এই সব কারণে আমি মাননীয় উপরাজ্য পালের ভাষণের জন্য তাঁকে ধন্যবাদ জানাই এবং বিরোধীরা যে সব এ্যামেণ্ডমেণ্ট এনেছেন সেগুলির বিরোধীতা করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রী এস এস সিংহ :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় উপরাজ্যপাল যে ভাষণ আমাদের এই হাউসে দিয়েছেন, তার জন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে এবং বিরোধী পক্ষ থেকে তাঁর ভাষণের উপর যে সব এ্যামেণ্ডমেণ্ট আনা হয়েছে তার বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় উপ রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে দিয়ে আমরা কি ভাবে গণতান্ত্রিক সমাজবাদকে কার্য্যে রূপায়িত করব ও তারই একটা ইঙ্গিত দিয়ে তাঁর বক্তব্য রেখে গেছেন। সেজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাই আর জানাই অগনিত ত্রিপুরার জনসাধারণকে যারা গণতান্ত্রিক পদ্ধতিতে সমাজবাদ প্রতিষ্ঠা করতে চায়। আমি কেন অভিনন্দন জানাই, তার কারণ হল এই, বেরেলের মধ্য দিয়ে যারা সমাজবাদকে প্রতিষ্টা করতে চায়, ভারতের জনসাধারণ তার বিরোধীতা করে জানিয়ে দিয়েছেন যে আমরা গণতান্ত্রিক যে পদ্ধতি তার মধ্যে দিয়ে সমাজবাদে পৌছাব। তাতে করে বিরোধীদের যারা এ্যাকস্ট্রিম লেফ্ট, যারা এ্যাকস্ট্রিম রাইট আছেন, তাদের ভারতের জনসাধারণ ভোটের মাধ্যমে রায় দিয়ে প্রমান করে দিয়েছেন যে যারা পুঁজিবাদ, যারা এ্যাক্ট্রিম লেফ্ট বিশ্বাসী, যারা বেরলের মধ্য দিয়ে সমাজবাদে পৌছাবার বিশ্বাসী তাদেরকে হুসিয়ার করে দিয়েছেন ভারতের সংগ্রামী জনসাধারণ। তাই তারা তাদের বক্তব্য পেশ করতে গিয়ে তাঁর প্রতি তাদের অভিনন্দন না জানিয়ে তাদের আনুগত্যের অভাব দেখিয়েছেন। তারা ভারতের জনসাধারণের প্রতি আনুগত্যের অভাব দেখিয়েছেন বলে আজকে আমরা প্রমান করতে পেরেছি যে ব্যাংক রাষ্ট্রিয়করণ এর মধ্য দিয়ে দেশের জনসাধারণকে সমাজবাদে পৌছানো যায়, গণতন্ত্রের মধ্য দিয়ে ব্যাংকের পুঁজিকে রাষ্ট্রিয়করণ করা চলে, আর এটাই হল সমাজবাদে পৌছাবার একটা অভিনব কৌশল, ভারতের জনসাধারণ আজকে এই কৌশল দেখাতে পেরেছেন। এবং এই কারণে তারা অভিনন্দন জানিয়েছেন আমাদের প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীকে, তাঁর বাণীকে তারা জয়যুক্ত করে। তাই আমরা দেখছি যে আমাদের এই ত্রিপুরাতেও ব্যাংকের মধ্য দিয়ে আমরা কি কি সুযোগ সুবিধা পেতে পারি, আজকে এই ব্যাংক রাষ্ট্রীয়করণের মাধ্যমে আমাদের কাছে এই সব সুযোগ সুবিধা উপস্থিত হয়েছে। আজকে এটাকে যারা বিরোধীতা করেছেন, আমরা তাদেরকে সেই অংশটুকু ভাল করে আর একবার পড়ে নেবার জন্য বা দেখবার জন্য অনুরোধ জানাব এবং সেটাকে যেন তারা মনে প্রাণে গ্রহণ করেন সেজন্যও অনুরোধ জানাবো। কারণ আমরা দেখছি যে এখানে ৫ হাজার টাকার যে ঋণ তার সুদ এক বছরের জন্য মুকুব করে দেওয়া হয়েছে. ১৯৬৯ইং সালের ১লা এপ্রিল থেকে এই ব্যাপারে যে রেজিষ্ট্রেশান ফি লাগত, সেটাও মুকুব করে দেওয়া হয়েছে। তারপরে কেন্দ্রীয় বিপনন সংস্থার মাধ্যমে কৃষকদের যে উৎপাদিত দ্রব্য, সেগুলি বিক্রি করার ব্যবস্থা হয়েছে, প্রজেক্ট রিপোর্ট প্রস্তুত করা হচ্ছে, ভর্তুকীমূল্যে বিদ্যুৎ শক্তি সরবরাহ করে শিল্পগুলিকে সাহায্য করা ছাড়াও অন্যান্য যে সব আর্থিক সংঘঠন আছে সেগুলির মাধ্যমে ঋণ নিয়ে নূতন নূতন শিল্প স্থাপন করা. শিল্পের জন্য সহজ সর্ত্তে জায়গা প্রভৃতি পাওয়ার ব্যাপারে অনুৎসাহী যারা আছেন, তাদেরকে উৎসাহ দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। তাছাড়া ত্রিপুরাতে যাতে করে একটা পাট শিল্প স্থাপন করা যায়, সজন্য কেন্দ্রীয় সরকার

কর্তৃক নিযুক্ত সমীক্ষা দল আমাদের এই ত্রিপুরাতেও এসেছিল এবং তারা এই ব্যাপারে সমীক্ষা করে গিয়েছেন। তারপরে আমরা তাদেরকে আরও চিন্তা করতে বলব যে আমাদের ত্রিপুরাতে যে বেকার সংখ্যা আছে, ২৭ হাজার, যারা স্কুলে, কলেজে পড়েন তারা এর মধ্যে আছে। কাজেই আমি তাদেরকে বলব যে যারা নাকি স্কুলে কলেজে পড়েন, তারা বেকারের মধ্যে পড়ে কিনা? আমরা বেকার সমস্যা দূর করার চেষ্টা করছি, সেই সম্পর্কে আমরা চিন্তা করছি। এবং সেজন্য নানাবিধ রিকল্পনা গ্রহণ করা হচ্ছে যাতে করে আমরা এই সমস্যার একটা সমাধানে পৌঁছাতে পারি। বর্ত্তমানে যে কয়েকটা স্কীম আছে সেই সম্পর্কেও আমরা আমাদের শিক্ষিত যুবকদের সামনে তুলে ধরছি, যাতে করে তারা এই সব স্কীমের মাধ্যমে তাদের বেকারত্ব দূর করবার চেষ্টা করেন। তারপরে আমাদের প্রথমে ফোস' দিতে হবে যারা নাকি সমাজের মধ্যে পুরুর সেকশান আছে, তাদের জন্য কিছু করার ব্যবস্থা করা যায় কিনা। যারা পাশ করে অনেক দিন ধরে বসে আছেন তাদের মধ্যে যারা গরীব তাদের চাকুরী দেওয়াটাকে আমরা প্রথম পদক্ষেপ বলে মনে করছি। তার কারণ হল এক বাড়ীতে ১০ জন চাকুরী করবে, আর এক বাড়ীতে একজনও চাকুরী পাবে না, এমন হতে পারে না। আমরা পভার্টি বেসিসে চাকুরী দেওয়ার ব্যবস্থা গ্রহণ করতে চাইছি। আমি বিশ্বাস করি যে এর মাধ্যমে আমরা ত্রিপুরা রাজ্যের বেকারের একটা বিরাট অংশের যে সমস্যা, সেটার সমাধান করতে পারব।

সেই অনুসারে পাওয়ার যে মেইন জিনিষ, সেইদিকে আমাদের চিন্তা করতে হবে। পাওয়ারের মধ্য দিয়ে, বিদ্যুৎ শক্তির মধ্য দিকে শিল্প গড়ে উঠে। যদি কেউ মনে করেন যে একদিনে পাওয়ার গড়ে তুলব তাহলে মুর্খের স্বর্গ রাজ্যে উনারা বাস করছেন, বাস্তবের রাজ্যে নয়। সেইজন্য উমিয়ম থেকে পাওয়ার আনা হয়েছে এবং তার ফলে আমরা কি অসুবিধা ভোগ করছি, কি কি পটেনশিয়েলিটিজ ক্রীয়েট করেছি? বিদ্যুতের মধ্য দিয়ে তাদের একটু অনুধাবন করলে তারা তা বুঝতে পারতেন। কারণ লিফ্‌ট ইরিগেশন হলে পরে একজন টেকনিক্যাল ম্যান থাকবে, একজন ক্লার্ক থাকতে পারে, এটা যখন বিরাট কাজ হয় তখন টেকনিক্যাল এবং নন-টেকনিক্যাল স্টাফ উইল বি প্রভাইডেড দেয়ার। তারপর মেকানাইজ্‌ড এ্যাগ্রিকালচার হলে পরে, যেটার মধ্য দিয়ে আমরা শিক্ষিত বেকার এবং অশিক্ষিত বেকার উভয়কে কর্ম্ম ক্ষমতা দিতে পারব তার জন্য কতকগুলি পটেনশিয়্যালিটিজ ক্রীয়েট করতে হবে। যেমন পোকা নাশক ঔষধ, সেটার জন্যও আমাদের প্রথমে পটেনশিয়্যালিটীজ ক্রীয়েট করতে হচ্ছে। শুধু সেটা ডিষ্ট্রিবিউশান করলেই হবে না, তার সংগে টেকনিক্যাল এবং নন টেকনিক্যাল স্টাফ নিয়োগ করে, যখন সেই পোকা নাশক জিনিষটা ইনট্রডিউস করব, দেয়ার স্যুড বি মেকানাইজ্‌ড ম্যান, কোন রকম ঔষধ, কোন সময়, কোন জায়গায় প্রয়োগ করতে হবে সেটা জানতে

হবে এবং সেইভাবে আমাদের স্টাফ নিয়োগ করতে হবে। যেমন সারের কারখানা তৈরী করতে আমাদের কোটি কোটি টাকা ব্যয় হচ্ছে, সেই জায়গাতে এক দিনে সারের কারখানা ভারতবর্ষে তৈরী হয়নি, এবং সেটা হয়েছে পাওয়ার উদ্‌ভাবনের সাথে সাথে এবং সেই সার যখন তৈরী হচ্ছে, সেই সার কোথায় কিভাবে প্রয়োগ করতে হবে তার জন্য চাই টেকনিক্যাল ম্যান, তার সাথে থাকবে নন-টেকনিক্যাল ম্যান, তার সাথে জলের যোগান দরকার। জল লাগে। কাজেই পাওয়ার আমরা যেহেতু দ্রুত অগ্রসর হতে পারছি না, তার জন্য কতকগুলি প্রকল্প গ্রহণ করেছি, যেমন সৌজন্যাল বাঁধ, ছোট ইরিগেশন স্কীম এখানে আমাদের পাওয়ার আসার সাথে সাথে মেকানাইজ্‌ড ওয়েতে সেগুলিকে ডেভলাপ্‌ড করতে হবে। কৃষকদের ক্রয় ক্ষমতা বাড়ানোর জন্য স্বল্প মেয়াদিতে একটা বর্ধিত বরাদ্দের প্রস্তাব এখানে রাখা হয়েছে। সেইদিক থেকে যারা এখানে এ্যামেণ্ডমেন্ট এনেছেন এবং বিরোধিতা করছেন তাদেরকে সেইদিকে দৃষ্টি দিতে বলব। আজকে সরকারী উদ্যোগের ফলে রিজার্ভ ব্যাংক রাজ্য সমবায় ব্যাংককে ৪০ লক্ষ টাকা ঋণ দিতে সম্মত হয়েছেন। কেন হয়েছেন, ব্যাংক রাষ্ট্রায়ত্ব হওয়ার ফলেই আমরা এই পলিসীগুলি এ্যাডপ্ট করতে পেরেছি। শিল্প উন্নয়নের পক্ষে এই জায়গাটা অনেক পশ্চাদপদ, সেইজন্য যাতে শিল্পে উৎসাহ দেওয়া যায় তার জন্য কি করা হয়েছে—কর হ্রাস, বিদ্যুত শক্তির জন্য উচ্চ হারে ভর্তুকী, সাত বৎসরের জন্য একটি নুতন শিল্পকে কেন্দ্রীয় আবগারী শুল্ক থেকে অব্যাহতি দেওয়া, পরিবহন খরচ এবং উৎপাদিত দ্রব্যের কাঁচামালের উপর ভর্তুকি, কারখানা গৃহ নির্ম্মাণের ব্যয়ের উপর ভর্তুকী, মূলধনে অংশ গ্রহণ সরকার কর্তৃক ক্রয়ের ব্যাপারে অগ্রাধিকার। এই সমস্ত কাজগুলি আমরা ব্যাঙ্ক ন্যাশনালাইজড করার ফলেই আমরা করতে সক্ষম হয়েছি এবং তার ফলে যারা তার দ্বারা উন্নত হবেন তারা হচ্ছে কৃষক, ছোট ছোট শিল্প পরিচালন যারা করছেন তারা যেমন কামার, কুমার, কর্ম্মকার, তাঁতি এবং বড় বড় শিল্পকে উৎসাহ দেওয়ার জন্য সেই জিনিষগুলি গ্রহণ করা হয়েছে যার মধ্য দিয়ে শিক্ষিত বেকার যেমন আমরা প্রভাইড করতে পারব তেমনি মেকানাইজড এবং লেবারকে ও আমরা কাজ দিতে পারব তার জন্য সাব-মার্জিন্যাল স্কীম কতকগুলি গ্রহণ করা হয়েছে। সেইদিকে তাদেরকে দৃষ্টি দিতে বলব।

তারপর আরেকটা ব্যাপারে দৃষ্টি দিতে বলব, ত্রিপুরার ল্যাণ্ড রেভিন্যু এবং ল্যাণ্ড রিফর্ম্ম বিলকে আনার মুল উদ্দেশ্য হল বর্গাদার এবং আণ্ডার রায়তকে জমির উপর সত্ব দিয়ে স্থাপন করা। লাঙল যার জমি তার, এবং এটা হচ্ছে ফার্ষ্ট ষ্টেপ অব সোস্যালিজম যদি সমাজবাদ প্রতিষ্ঠা করতে হয়, তাহলে মীনস অব প্রডাকশান শুড বি ন্যাশনালাইজড। অর্থাৎ যে উৎপাদন করছেন, সেই মানুষকে সেই জায়গাতে অধিকার দেওয়া সেইজন্যই এই বিলকে বর্ধিত করার জন্য চিন্তা করা হচ্ছে এবং সর্ব্বশেষে আরেকটা জিনিষ এখানে ঠিক করতে হবে সেটা হচ্ছে পরিবারের সংখ্যা হবে সেটা নির্ধারণ করে তাকে সেভাবে জমি বন্টন করতে হবে। টিলারস অব দি ল্যাণ্ড উইল বি দি ওনার অব দি ল্যাণ্ড, সেইজন্য এই সমস্ত ব্যবস্থা নেওয়া হয়েছে। এখানে কৃষকের প্রতি, বেকারের প্রতি কোন কিছু বলা হয়নি, তারা যেকথা

বলেছেন, আমার মনে হয় উনারা ভাল ভাবে সেটা পড়েননি সেইজন্যই একথা বলেছেন। তারপর বলেছেন প্রাইস ইনডেক্স বর্ধিত হওয়ার কথা কিন্তু পারসেন্ট বর্ধিত হয়েছে সেটা বলেন নাই। একজন বলেছেন চার্মিনার প্যাকেট ৪০ পয়সা হয়েছে। আমার মনে হয় বিড়ির দোকানে যেয়ে চার্মিনার খোঁজ করছেন, অতএব সেখানে পান নাই, কোন দোকানে কার কাছে চেয়েছেন তার কোন উল্লেখ নাই। সিগারেটের মূল্য নিয়ন্ত্রিত আছে, সেই জায়গায় বলছেন চার্মিনার ৩০ পয়সা, অতএব প্রাইস ইনডেক্স বেড়ে গেছে। মাননীয় সদস্যরা সত্যকে বিকৃত করে হাউসের সামনে উত্থাপন করতে চান। কাজেই আমি অনুরোধ করব সত্যকে বিকৃত না করে ঠিক ঠিক ভাবে তাকে গ্রহণ করে আমরা যে প্ল্যান গ্রহণ করেছি সেই প্ল্যান গণতান্ত্রিক সমাজবাদকে রূপান্তরিত করার জন্য, তাকে রূপ দিয়ে সাফল্যমণ্ডিত করার জন্য আমি অনুরোধ করব এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker**—The discussion is over. I am now puting to vote the amendments. First of all the amendments moved by Shri Promode Ranjan Das Gupta.

**Mr Speaker**—The discussion on the Lt. Governor's address is over.

**শ্রীবাজুবান রিয়াং**—মাননীয় মহোদয়, আমাদের কি রাইট অব রিপলাই আছে স্যার? আমাদের কি আবার বলবার সুযোগ দেবেন?

**মিঃ স্পীকার**—না, এটার মধ্যে নেই।

**শ্রীবাজুবান রিয়াং**—এটাও তো অ্যামেণ্ডমেন্ট।

**Mr. Speaker**—First of all I am putting the amendments of Shri Promode Ranjan Dasgupta to vote.

( All the amendments of Shri P. R. Dasgupta. i. e. 'But regret that there is no mention about—

i) Holding of price line of the food-stuff and other essential comodities.

ii) Remission of outstanding land revenue for six years and remission of land revenue upto three standard acres posseseed by the peasant.

iii) Distribution of Khas land to the Scheduled tribe, scheduled caste and other landless within 2 years.

iv) Failure of the Govt. to persuade the enterpriser to establish Small & Medium Industries in Tripura.

v) Starting of new Colleges at Dharmanagar, Khowai & Udaipur Sub-divisions.

vi) Setting up of the Higher power Enquiry Committee to find out the failure of the Govt. to supply the electricity from Gumti Hydel Project and Assam within a target date.

vii) Setting up of the Higher power Enquiry Committee to find out the failure of Co-operative movement in Tripura.

viii) Setting up of electricity board in Tripura 'were put to vote one by one and lest.

Mr. Speaker then put all the amendments of Shri Aghore Deb Barma i. e. But regret that there Is not mention about—

i) The measure to step corruption.

ii) The measure to check fall in price of agricultural products.

iii) Holding of the price line of food-stuffs and essential commodities.

iv) Safeguard to the religious and linguistic minorities.

v) The implementation of the Administrative Reforms Commission's Recommendations.

vi) The development of the tea gardens.

vii) The development of Tripura & Other Tribal languages.

viii) The introduction of revised pay scales of West Bengal Govt. employees from April, 1970, to Tripura' and lost.

Mr. Speaker then put all the amendments of Shri Bajuban Riyan to vote, i. e. 'But regret that there is no motion about =

1. Enactment of Panchyati Raj Act and Bombay Money Landers Act and other important Acts regarding which this Assembly adopted resolutions.
2. Regarding solution of unemployment problem in Tripura.
3. Improvement of law and order situation in Tripura.
4. Failure of tribal rehabilitation in Tripura.
5. Government policy to start Industry in Tripura.
6. Regarding the maintenance of Tribal Reserve Area and provision to uplift the economical life of Tribals.
7. Proper implementation of Legal Aid Provision for Sch. Tribes and Sch. Castes.
8. Using of Govt. machinery and staff for election purpose.' and lost.

Then Mr. Speaker put the amendments of Shri Abhiram Deb Barma to vote, i. e., 'But regret that there is no mention about—

a) The deteriorating food situation in Tripura.
b) The growing problem of urban and rural unemployment.
c) The worsing law and order situation in Tripura and particularly in border areas.
d) Large-scale transfer of land from poor agriculturists to non-agriculturists Mahajans, particularly in tribal areas.
e) Protection of indebted agriculturists from the clutches of Mahajans.
f) Relexation of Forest lands and de-reservation of land for rehabilitatlon of landless jhumias and agriculturists.
g) adequate measures for checking rise in prices of essential commodities.
h) Immediates steps to meet the demands of the Govt. employses and teachers and introduction of new West Bengal Scale.
i) Adequate steps against corrupt practices in all departments of Government. and lost.

Mr. Speaker then put to vote the amendments of Shri Bidya Ch. Deb Barma, i. e. 'But regret that there is no mention about—

a) Adequate provision for existing private colleges and new high schools and colleges.
b) Adequate flood protection measures in towns and rural areas.
c) Provisions for more hospitals and more medicines in existing hospitals.
d) Mis-management in work of Dambur Hydel Preject and procuring power from Assam.
e) Provision for new Industries and closed Industries.
f) Settlement of land disputes Paikhola (Belonia), Rataher ( Kamalpur ) and Ranirbazar (Sadar).
g) Opening of closed Tea gardens and withdrawal of lock-out at Golakpur tea estate, Kailashahar,' and lost.

Mr. Speaker, then put the Motion of Thanks to vote that—"We, the members of the Tripura Legislative Assembly assembled in this Session beg to offer our humble thanks to the Lt. Governor for the most excellent speech which he has been pleased to deliver to the House on 15.3.71" and was passed.

**Mr. Sperker** :— The Motion is accepted. The House stands adjourned till 11 A. M. on Friday the 19th March, 1971.

**Unstarred Question No. 11 by**
**Shri Bidya Chandra Deb Barma.**

**Will the Hon'ble Minister in-charge of the Forest Department be pleased to state :**

**প্রশ্ন**

১। ত্রিপুরায় বর্ত্তমানে কয়জন ফরেষ্ট সেটেলমেন্ট অফিসার আছেন ; এবং তাদের নাম ;

২। তাহারা কে কোন রিজার্ভ ফরেষ্ট গঠনের দায়িত্ব পাইয়াছেন তার বিবরণ ;

৩। রিজার্ভ ফরেষ্ট গঠনের বিরুদ্ধে সদর সিমনা তহশীলের গ্রামবাসীরা সরকারের নিকট কোন প্রতিবাদ পত্র পাঠাইয়াছেন কি ? এবং

৪। যদি পাঠাইয়া থাকেন, এ সম্পর্কে কি করা হইতেছে ?

**উত্তর**

১। একজন, নাম—শ্রীরাধা বল্লভ পাল।

২। ফরেষ্ট সেটেলমেন্ট অফিসার নিম্নলিখিত রিজার্ভ ফরেষ্টগুলি গঠন সম্বন্ধে দায়িত্ব পাইয়াছেন।

১। লংথরাই প্রপোজড রিজার্ভ ফরেষ্ট
২। চন্দ্রাইপাড়া " " "
৩। সাউথ সোনামুড়া " " "
৪। নর্থ সোনামুড়া " "
৫। করচাখোলা " " "
৬। জগন্নাথ দাখি " "
৭। গর্জি " " "
৮। চন্দ্রপুর " " "
৯। কাসারী " " "
১০। তুইক্ষা " " "
১১। কালাপানিয়া " " "
১২। কালাগাংগ্রাই " " "
১৩। চাম্পামুড়া " " "
১৪। পাথালিয়া " " "
১৫। পাথালিয়া কুয়েল " " "
১৬। হরিশনগর " " "

১৭। তেলিয়ামুড়া , , ,

১৮। চড়িলাম , , .

৩। হ্যাঁ

৪। উহা ফরেষ্ট সেটেলমেন্ট অফিসারের তদন্তাধীনে আছে।

## Unstarred Question No. 18.

**By—Shri Abhiram Dev Varma**

প্রশ্ন

১। ত্রিপুরায় বন্যা নিরোধের জন্য ১৯৬৯-৭০ সালে কি কি কাজ—হইয়াছে তাহার বিবরণ,

২। আগরতলায় বন্যার বাঁধটি আরো উচু করার কোন পরিকল্পনা সরকারের আছে কি, এবং

৩। যদি থাকে ঐ কাজ কবে পর্যন্ত আরম্ভ করা হইবে।

উত্তর

১। সংযোজনী দ্রষ্টব্য।

২। হাঁ।

৩। ইতি পূর্বেই কাজ আরম্ভ হইয়াছে।

Reply to item I of Assembly Question No. 18.

| | Name of Work. | Estimated Cost. | Progress |
|---|---|---|---|
| 1. | Chandipur Reclamation Scheme under Kailashahar Sub-division. | Rs. 32,000/- | Completed. |
| 2. | Shrirampur Reclamation scheme, | Rs. 38,000/- | Completed. |
| 3. | East Kanchanbari flood protection scheme. | Rs. 66,000/- | 20% completed. |
| 4. | Rudrasagar Flood protection scheme. | | |
| | a) Constn. of Regulator Cum-bridge. | Rs. 88,600/- | 70% completed. |
| | b) Constn. of approach Road. | Rs. 1,61,300/- | 50% completed. |
| 5. | Takkarjala Reclamation scheme. | Rs. 98,000/- | Completed. |
| 6. | Mahanbag drainage Scheme. | Rs. 1,24,000/- | Completed. |
| 7. | Hadra-Silghati flood protection Scheme. | Rs. 4,44,000/- | Constn. of embankment 95% completed outfall sluice-to be started. |

| | | | |
|---|---|---|---|
| 8. | Providing pitching in katakhal embankment. | Rs. 6,13,700/- | Completed. |
| 9. | Constn. of sal-balli-cum bamboo palisiding in vulmerable place in katakhal embankment. | Rs. 1,64,000/- | Completed. |
| 10. | Constn. of sal-balli-cum bamboo at Jhagariamura and Dasamighat in river Haora. | Rs. 72,000/- | Completed. |
| 11. | Sal-balli palasiding in Khowai embankment. | Rs. 55,400/- | Completed. |
| 12. | Erosion control of river Gumti at Sunamura constn. of spurs. | Rs. 42,000/- | Completed. |
| 13. | Ditto at Rangamati constn. of spurs. | Rs. 97,400/- | Completed. |
| 14. | Constn. of Sonamura Durgapur Embankment constn. of spurs at Durgapur. | Rs. 77,000/- | —do— |
| 15. | Widening and raising of Sonamura Durgapur Embankment. | Rs. 3,90,500/- | 75% Earth work completed. Rest works are being executed as per recuirement graduall. |

Unstarred Question No. 31.

Shri Abhiram Deb Barma.

প্রশ্ন

১। ১৯৬৮, ১৯৬৯ এবং ১৯৭০ সনে কোন মহকুমায় বন আইন (রিজার্ভ) সংক্রান্ত মামলায় কতজনকে জড়িত করা হইয়াছে, তাহার সংখ্যা ;

২। ঐ মামলার মধ্যে কতটি প্রত্যাহার করা হইয়াছে, কতটিতে আসামীরা দণ্ডিত হইয়াছেন ; এবং

৩। বাকী মামলাগুলি প্রত্যাহার করার কথা সরকার বিবেচনা করিবেন কি না ?

## উত্তর

১।

| মহকুমার নাম | ১৯৬৮ | | ১৯৬৯ | | ১৯৭০ | |
|---|---|---|---|---|---|---|
| | মামলার সংখ্যা | আসামীর সংখ্যা | মামলার সংখ্যা | আসামীর সংখ্যা | মামলার সংখ্যা | আসামীর সংখ্যা |
| কমলপুর— | ৮০— | ৯৭ | ১১১— | ১১৮ | ৭৭— | ৮৯ |
| খোয়াই— | ৭১— | ১৩৪ | ১০৩— | ২২৯ | ১৬৮— | ১৯১ |
| কৈলাশহর— | ৬৪— | ৭৬ | ৯৬— | ১১৭ | ৬০— | ৬৯ |
| ধর্ম্মনগর— | ৬৮— | ৭৬ | ৫১— | ৭৬ | ৩৮— | ৬৯ |
| সদর— | ৮০— | ১২১ | ১১০— | ১৬৪ | ৯০— | ১০৫ |
| অমরপুর— | ২২— | ২৭ | ১২— | ১৭ | ২২— | ১৯ |
| সোনামুড়া— | ৩৯— | ৭৫ | ৩৭— | ৩৭ | ৩৭— | ৫২ |
| উদয়পুর— | ২৪১— | ৩০১ | ৩০৯— | ৩৬৭ | ২০৭— | ২৮৯ |
| বিলোনীয়া— | ৩৮— | ৬৪ | ১৯— | ৩০ | ৪০— | ৬০ |
| সাব্রুম— | ২২— | ২৭ | ১— | ১ | ৫— | ১০ |

২।

| মহকুমার নাম | ১৯৬৮ | | ১৯৬৯ | | ১৯৭০ | |
|---|---|---|---|---|---|---|
| | দণ্ডিত মামলার সংখ্যা | মামলা প্রত্যাহারের সংখ্যা | দণ্ডিত মামলার সংখ্যা | মামলা প্রত্যাহারের সংখ্যা | দণ্ডিত মামলার সংখ্যা | মামলা প্রত্যাহারের সংখ্যা |
| কমলপুর— | ৪৯ | ১০ | ৫৭ | ১০ | ৩৭ | ২ |
| খোয়াই— | ২২ | ৪০ | ৫৮ | ৩৩ | ৪ | ১৯ |
| কৈলাশহর— | ১৩ | ৪৭ | ৩৯ | ৩৯ | ১৯ | ১৭ |
| ধর্ম্মনগর— | ৩৫ | ১৮ | ৩০ | ১৫ | ৯ | ৮ |
| সদর— | ২ | ৪৬ | ৬ | ৭০ | ৪ | ৪৭ |
| অমরপুর— | ১৭ | — | ৯ | — | ১৪ | — |
| সোনামুড়া— | ১৫ | ৩ | ২১ | ৮ | ১৩ | ১ |
| উদয়পুর— | ২৩০ | ৯ | ২৮৯ | ১৫ | ৫৫ | ২ |
| বিলোনীয়া— | ২৮ | — | ৪ | — | ৩ | — |
| সাব্রুম— | ১৮ | — | ১ | — | — | — |

৩। আইন অনুযায়ী বিভাগীয় নিষ্পত্তির জন্য আবেদন করিলে বিবেচনা করা যাইতে পারে।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISION OF THE GOVERNMENT OF UNION TERRITORIES ACT : 1963.

The 19th March, 1971.

The House met in the Assembly Chamber, Agartala at 11 A. M. on Friday, the 1971.

## PRESENT

Shri Manindra lal Bhowmik, Speaker, The Chief Minister, three Ministers, Deputy Minister, Dy. Speaker and 25 Members.

## QUESTIONS

**Mr. Speaker** :— To day in the list of Business are the following Questions to be answered by the Ministers concerned. Starred Question. Shri Bidya Ch. Deb Barma.

**Shri Bidya Ch. Deb Barma :—** Question No. 585.

**Shri S. L. Singh** :— Question No. 585, Sir.

প্রশ্ন—

১) ১৯৬৯-৭০ এ যে সকল ঠিকাদার Carrying contract এর কাজ করিতেছেন তাহাদের নাম এবং Contract এর পরিমাণ, ( Department ভিত্তিক হিসাব ),

২) এই সকল Carrying contractor এর মধ্যে যদি কাহারো বিরুদ্ধে মালপত্রের loss in transit এর অভিযোগ থাকে তাহাদের নাম এবং ঐ loss এর পরিমাণ ;

৩) ঐ loss সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ?

P. W. Deptt.

উত্তর—

| ঠিকাদারের নাম | Contract এর পরিমাণ |
|---|---|
| শ্রীনর্মদা রঞ্জন দাস— | ৪৩,৩৫০ টাকা |
| ,, গীতি ভূষণ গুপ্ত— | ৪০,২৫৩ ,, |
| ,, এস, সি, রায়— | ৩৬,৬৫২ ,, |
| ,, এস, সি, চন্দ— | ২৯,২৬০ ,, |
| ,, এস, সি, সাহা— | ৩২,২০০ ,, |
| ,, এস, সি, ঘোষ— | (i) ৭,৬৮৯ ,, |
| | (ii) ৬,০১৯ ,, |

| ঠিকাদারের নাম— | কন্ট্রাক্টারের পরিমাণ |
|---|---|
| ,, ধ্রুবলাল সাহা— | ৫৮,৫৬৫ ,, |
| ,, বি, এস, দে— | ২৪,৪০০ ,, |
| ,, চিত্তরঞ্জন সাহা— | ৯৩,১৮৭ ,, |
| ,, এস, সি, নন্দী— | ২৭৯৭ ,, |
| ,, পরিমল নন্দী— | ৩২,৭৪৪ ,, |
| ,, কে, এস, নন্দী— | ১ ,৭০০ ,, |
| ,, তপন কুমার সাহা— | ১,০৬৪ ,, |
| ,, গোবিন্দ চন্দ্র দেব— | ২১,৬৯২ ,, |
| ,, রাসু দত্ত— | ৩,২৪,৩১৬ ,, |
| ,, দিলীপ কুমার দত্ত— | ৩০০ ,, |
| মেসার্স হরদিট এণ্ড কোং— | (i) ৮১৫ ,, |
| | (ii) ২,১৬,৩৫০ ,, |
| শ্রীসুভাস চন্দ্র পোদ্দার— | ৯,১৫০ ,, |
| ,, এস, কে, দেওয়ানজী— | ২,২৭,১৫০ ,, |

**Agriculture Deptt.**

| ঠিকাদারের নাম— | Contract এর পরিমাণ |
|---|---|
| শ্রীধীরেন্দ্রকুমার দে— | ৪,৯০৪ টাকা |
| শ্রীমনীন্দ্র চন্দ্র সাহা— | ৩৩,০১০,১০ পঃ |

**Education Directorate**

| | |
|---|---|
| শ্রীমঙ্গল সিং, আগরতলা— | ৭৫০ টাকা |
| মেসার্স প্লাণ্টার্স এয়ার ওয়েজ, প্রাইভেট লিমিটেড, ত্রিপুরা। | ১৬৫৪,৪৭ পঃ |
| ঐ | ১৩,০০০ টাকা |
| শ্রীরাজেন্দ্র চন্দ্র চক্রবর্তী— আগরতলা | ৭৫ টাকা |
| শ্রীধীরেন্দ্রকুমার দে, বিলনীয়া— | ৭৫০ ,, |

**Directorate of Health Services**

| | |
|---|---|
| শ্রীমনোরঞ্জন সাহা— | ১,২৯,৪৮১ টাকা |

**Directorate of Industries**

| | |
|---|---|
| প্লেন্টার্স এয়ারওয়েজ (পি) লিমিটেড— | নির্দিষ্ট পরিমাণ জানা নাই। কারণ সময় সময় মাল পরিবহন করা হইয়াছিল। |
| এয়ার লিপট— | ,, |
| সুরেখা এয়ার ট্রেন্সপোর্ট— | ,, |

## Food & Civil Supplies Directorate ( Food Section )

| ঠিকাদারের নাম— | Contract এর পরিমাণ |
|---|---|
| শ্রীসন্তোষ চন্দ্র সাহা— | ৪৮,৬৫,৮৩২ কেজি |
| সেক্রেটারী গোবিন্দপুর—<br>লারজ সাইজ কোঅপারেটিভ সোসাইটি। | ১১,৬১,৭৬৩ ,, |
| মেসার্স হারদিট এণ্ড কোং— | ১৩,৫১,৬৫৯ ,, |
| শ্রীধীরেন্দ্র কুমার দে— | ৪৩,৯০,০৬৩ ,, |
| ,, সন্তোষ কুমার চন্দ— | ৪৯,৯২,৬০০ ,, |
| মেসার্স দত্ত নন্দী এণ্ড কোং— | ১৮,১২,০৩৩ কেজি |
| শ্রীগুরুপদ বানার্জি— | ২,৫৯,৯৬৪ ,, |
| শ্রীদীলিপ কুমার দত্ত— | ৬,৩০,০০০ ,, |
| শ্রীনন্দলাল সাহা— | ১,৪০,৭৭৩ ,, |
| শ্রীবৃক্ষরাম রিয়াং— | ৬৫,০০০ ,, |
| শ্রীঅধীর চন্দ্র পাল— | ৪০,০০০ ,, |

## Rehabilitation Deptt.

| ঠিকাদারের নাম— | Contract এর পরিমাণ |
|---|---|
| মেসার্স ত্রিপুরা প্রিন্ট এণ্ড হার্ডওয়ার ষ্টোর্স, সেনট্রাল রোড, আগরতলা। | Contract এর কোন পরিমাণ ছিল না। তবে প্রতি মেট্রিক টনের (G. C. Sheets) ধর্ম্ম-নগর হইতে আগরতলায় Carrying Charge ছিল ৬০,০০ টাকা loading unloading charge ১০,০০ টাকা এবং profit শতকরা ৯ টাকা over the amount paid to the producers carring charge & loading and unloading charge. |

## Directorate of Animal Husbandry

| | |
|---|---|
| শ্রীসত্য চক্রবর্ত্তী মেসার্স ওরিয়েনটেল ট্রেন্সপোর্ট এজেন্সি | ১,১৮,৭৮৪ কিলোগ্রাম। |

২নং প্রশ্নের উত্তর

| P. W. Deptt. যাহাদের বিরুদ্ধে transit loss এর অভিযোগ আছে তাহাদের নাম। | ক্ষতির পরিমাণ |
|---|---|
| শ্রীনর্ম্মদা রঞ্জন দাস— | ৪২,৩৩৩ টাকা |
| মেসার্স হারদিট এণ্ড কোং— | ২,১৩২ টাকা |
| শ্রী এস, কে, দেওয়ানজী— | ১৬।২।৬৯ইং তারিখে ৫৩৫ খানা জি, সি, আই সিট কনট্রাক্টরের transit godown হইতে চুরি হইয়াছিল। |
| Agriculture Deptt. | —কোন অভিযোগ নাই। তবে পরিবহনের সময় শুকাইয়া যাওয়ায় ১,০৬৫.৮৯৮ কেজি বীজের আলু normal driage বলিয়া গণ্য করা হইয়াছে। |
| Education Directorate | —কোন ক্ষতি হয় নাই। |
| Directorate of Health Services— | —কোন ক্ষতি হয় নাই। |
| Directorate of Industries | —কোন ক্ষতি হয় নাই। |
| Directorate os Food & Civil Supplies ( Food Section ) | |
| শ্রীসন্তোষচন্দ্র সাহা— | ১২৪ কেজি |
| মেসার্স হারদিট এণ্ড কোং— | ৮ ,, |
| মেসার্স দত্ত নন্দী এণ্ড কোং— | ১৭ ,, |
| শ্রীগুরুপদ ব্যানার্জি— | ১ ,, |
| শ্রীরক্ষ রিয়াং চৌধুরী— | ১০ ,, |
| শ্রীঅধীরচন্দ্র পাল— | ৩৮৩ ,, |
| Rehabililation Deptt. | —কোন ক্ষতি হয় নাই। |
| Directorate of Animal Husbandry. | —কোন ক্ষতি হয় নাই। |

৩নং প্রশ্নের উত্তর

P. W. Deptt.

Loss সম্পর্কে সরকারের গৃহীত ব্যবস্থা নিম্নে প্রদত্ত হইল।

১) শ্রীনর্ম্মদা রঞ্জন দাস কনট্রাক্টর হইতে ৪২,৩৩৩ টাকা আদায় করা হইয়াছে।

২) M/S. হারদিট এণ্ড কোং এর final bill হইতে ২,১৩২ টাকা আদায় করা হইয়াছে।

৩) কনট্রাক্টরের transit godown হইতে চুরি হওয়া ৫৩৫ খানা জি, সি, আই সিটের মধ্যে পুলিশের সাহায্যে ৪৭৮ খানা জি, সি, আই সিট পাওয়া গিয়াছে। বাকী ৫৭ খানা জি, সি, আই সিটের জন্য কোর্টে মামলা মুলতবী আছে।

Agriculture Deptt.—পরিবহনের সময় স্বাভাবিকভাবে শুকাইয়া যাওয়াস হেতু ১,০৬৫ কেজি বীজের আলু কমিয়া যায়। উহা নাজাইবাদ দেওয়ার চেষ্টা হইতেছে।

Education Directorate— প্রশ্ন উঠে না।

Directorate of Industries— প্রশ্ন উঠে না।

Food & Civil Supplies Directorate

শ্রীসন্তোষ সাহা হইতে ১৪৪·৭৯ পঃ আদায় করা হইয়াছে।

মেসার্স হারদিট এণ্ড কোং হইতে ৭· ১২ পঃ আদায় করা হইয়াছে।

মেসার্স দত্ত নন্দী কোং হইতে ২৫·৭৮ পঃ আদায় করা হইয়াছে।

শ্রীগুরুপদ ব্যানার্জি হইতে ০·৮৯ পঃ আদায় করা হইয়াছে।

শ্রীবৃক্ষ রিয়াং হইতে ২০ টাকা আদায় করা হইয়াছে।

শ্রীঅধীরচন্দ্র পাল হইতে ৬৮৯·৪০ পঃ আদায় করা হইয়াছে।

Rehabilitation Deptt.— প্রশ্ন উঠে না।

Directorate of Animal Husbandry— প্রশ্ন উঠে না।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই লসের কারণটা কি ?

**শ্রী এস. এল. সিংহ** :—ডিফারেন্ট অভিযোগ বিবৃত করা হয়েছে।

**Mr. Speaker** :—Shri Abhiram Deb Barma.

**Shri Abhiram Deb Barma** :—Question No. 627.

**Shri S. L. Singh** :—Mr. Speaker, Sir, question No. 627.

প্রশ্ন

১। সাবরুম সাতচাঁদ T. D Block এর কর্মচারী শ্রীনরোত্তম বণিক কি P. E. O. শ্রীবীরহরি দে এর বিরুদ্ধে গত ২৭-৬-৭০, ১৩-৭-৭০ ও ২৭-৭-৭০ এ কোন অভিযোগ করিয়াছেন ;

২। অভিযোগ করিয়া থাকিলে তাহার সারমর্ম কি ; এবং

৩। ঐ অভিযোগ সম্পর্কে কোন তদন্ত হইয়া থাকিলে তাহার ফলাফল কি ?

উত্তর

১। হ্যাঁ।

২। Field staff এর সহিত Project Executive Officer এর দুর্ব্যবহার, যান বাহনের অপব্যবহার এবং কতিপয় ব্লক প্রকল্পের সুষ্ঠু রূপায়নে অসৎ উপায় অবলম্বন সংক্রান্ত অভিযোগ

৩। হ্যাঁ। তদন্ত বিবরণটি পরীক্ষাধীন আছে।

**Mr. Speaker**:— Shri Naresh Ch. Roy.

**Shri Naresh Ch. Ray** :— Question No. 654.

**Shri S. L. Singh** :—Mr. Speaker, Sir, Question No. 654.

| Question | Answer |
|---|---|
| ১) Tripura Land Revenue & Land Reforms Act এর celling অনুসারে ত্রিপুরায় কতটি পরিবারের জমি উদ্বৃত্ত পাওয়া গিয়াছে ? এবং | ১) ৪টি পরিবার ( এ পর্যন্ত ) |
| ২) উক্ত জমির পরিমাণ কোন বিভাগে কত ? | ২) কৈলাসহর—১৮·৩৩ একর ( এ পর্যন্ত ) |

**শ্রীনরেশ চন্দ্র রায়** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে উদ্বৃত্ত পাওয়া জমি তা কি একেবারে শেষ হয়ে গেছে না আরও পাওয়ার সম্ভাবনা আছে।

**শ্রী এস, এল, সিংহ** :— উদ্বৃত্ত জমি পাওয়ার কিছুটা সম্ভাবনা থাকতে পারে যদি আমরা সিলিং কমিয়ে দিই।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :— মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে বর্তমানে যে সিলিং আছে তার পরিবর্ত্তনের কোন ইচ্ছা আছে কিনা ?

**শ্রী এস, এল, সিংহ** : – এই সম্বন্ধে চিন্তা করা হচ্ছে।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :— মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে চারটি পরিবারের উল্লেখ করা হয়েছে সেই চারটি পরিবারের প্রধানদের নাম কি ?

**শ্রী এস, এল, সিংহ** :— আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে উদ্বৃত্ত জমি পাওয়া গিয়েছে তা ভূমিহীনদের মধ্যে বিলি করা হয়েছে কিনা ?

**শ্রী এস, এল, সিংহ** :— আই ডিমাণ্ড নোটিশ স্যার।

**Mr. Speaker** :— Shri Debendra Kishor Choudhury.

**Shri Debendra Kishor Choudhuay** : – Question No. 675.

**Shri S. L. Singh** :— Mr. Speakcr, Sir, question No. 675.

প্রশ্ন—

ক) কখন সোনামুড়া এবং মেলাঘর বাজারের উন্নতির কাজ সুরু হইবে।

খ) বাজার দুইটার development এর জন্য কতটাকা মঞ্জুর হইয়াছে ( বাজার ভিত্তিক ) ? এবং

গ) Development এর জন্য জমি acquisition এর প্রয়োজন আছে কি এবং তজ্জন্য aquisition এর Notice দেওয়া হইয়াছে কি ?

উত্তর—

ক) সোনামুড়া বাজারে উন্নতির কাজ ১৯৭১-৭২ইং সনে আরম্ভ হইবে। মেলাঘর বাজারের উন্নতি সম্পর্কে কোন প্রস্তাব এখনও পাস হয় নাই।

খ) কোন টাকা মঞ্জুর করা হয় নাই, কিন্তু ১৯৭১-৭২ সালের বাজেটে সোনামুড়া বাজারের জন্য টাকা ধরা হইয়াছে।

গ) না।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :—** সোনামুড়া বাজারের উন্নতির জন্য যে সমস্ত জমি অ্যাকুইজিশন করা দরকার তার জন্য কি নোটিশ দেওয়া হয়েছে ?

**শ্রীএস, এল, সিংহ :—** আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :—** ১৯৭১-৭২ সনে কাজ আরম্ভ হবে বলেছেন চীফ মিনিষ্টার মহোদয়, কিন্তু এখন পর্যন্ত জমি অ্যাকুইজেশন করার নোটিশ দেওয়া হয়েছে কিনা তাই যদি আমরা না জানি তাহলে ৭১-৭২ সনে কাজ হবে কি করে বুঝতে পারি ?

**শ্রী এস, এল, সিংহ :—** মাননীয় অধক্ষ্য মহোদয় (ক) প্রশ্নের উত্তর দিয়েছিল "না"। মেলাঘর সম্বন্ধে বলা হয়েছে ইনকলুডেড আছে কিনা। সেই সম্বন্ধে আমি বলেছি যে আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :—** আমি সোনামুড়া সম্বন্ধে বলছিলাম।

**শ্রী এস, এল, সিংহ :—** সোনামুড়ার উত্তর দেওয়া হয়েছে, 'না'।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :—**মাননীয় স্পীকার স্যার, আমরা যে প্রশ্ন করি সেটার উত্তর ভাল করে শুনা দরকার। চীফ মিনিষ্টার যে সমস্ত উত্তর দেন সেটা ভাল করে শোনাই যায় না। যাই হোক সোনামুড়া বাজারের জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছে।

**শ্রী এস, এল, সিংহ :—** আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :—** এটা কি সামনের ইলেকশানের কয়েকদিন আগে আরম্ভ করা হবে ?

**শ্রী এস, এল, সিংহ :—** যখন টাকা মঞ্জুর হবে তখনি আরম্ভ হবে।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :—** মাননীয় স্পীকার, স্যার, এই কোয়েশ্চানটা ভেরী রিলেভেন্ট। যখন তিনি বলেছেন টাকা ধরা হয়েছে তখন কি পরিমাণ টাকা ধরা হয়েছে ? মিনিষ্টার মাষ্ট কাম প্রিপেয়ার্ড উইথ দি কোয়েশ্চান। এটার জন্য নোটিশ চাওয়া যায় না। কাজেই এটাতে যদি বলা হয় আই ডিমাণ্ড নোটিশ তাহলে এট্টা অত্যন্ত দুঃখের কথা এবং মাননীয় স্পীকারের একটা মোশনারী থাকা উচিত যাতে আমরা এইগুলি পেতে পারি পরের দিন।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :— মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে আমার বক্তব্য যে মাননীয় সদস্য তড়িৎ বাবু যে কথাটা বললেন যে, মিনিষ্টার মাষ্ট কাম প্রিপেয়ার্ড। মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে বাজেটে টাকা টাকা ধরা হয়েছে। মিনিষ্টার ক্যান নট অ্যাণ্ড নো মেম্বার ক্যান ডিমাণ্ড দি অ্যানসরে এট দিস ষ্টেজ আনটিল অ্যাণ্ড আনলেস দি বাজেট ইজ প্লেসড বিফোর দি হাউস।

**শ্রী এস, এল, সিংহ** :— উনারা যেটা বলেছেন এটা ঠিক নয়। কারণ সোনামুড়া বাজারের উন্নতির কাজ আমি বলেছি যে ১৯৭১-৭২ সনে আরম্ভ হবে, বাজেটে টাকাও ধরা হয়েছে। কিন্তু দি অ্যামাউন্ট অব মানি আই ক্যান নট ডিসক্লোজ ইন দি হাউস। আর এটা রিলিভেন্ট কি ইরিলিভেন্ট তিনি তা বলতে পারেন না, হী ইজ নট দি অথরিটি।

**Shri T. M. Dasgnpta** :— I am not authority. But I have every right to draw the attention of the Speaker.

**Mr. Speaker** :— But at this stage the minister concened cannot disclose the amount of the budget for the improvement of the bazar.

**শ্রীতড়িৎ মোহন দাশ গুপ্ত** :—স্যার, তাঁর সেটা প্রথমেই বলা উচিত ছিল না।

**শ্রী এস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোন টাকাই মঞ্জুর করা হয়নি। কিন্তু ১৯৭১—৭২ সালে সোনামুড়া বাজারের জন্য টাকা ধরা হয়েছে, এই কথাই আমি বলছি।

**শ্রীপ্রমোদ দাশগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৯৭১—৭২ সালের বাজেটে টাকা ধরা হয়েছে, এই কথাটা তিনি বলতে পারেন না, আনলেস এণ্ড আনটিল দি বাজেট ইজ প্লেসড বিফোর দি হাউস এণ্ড এক্সপেটেড বাই দি হাউস। এখন ধরুন যদি কোন একটা জিনিষের উপর ডিউটি ধরা হবে, সেটা যদি আগে থেকে লিক আউট হয়ে যায়, তাহলে স্বভাবতই সেই জিনিষের দাম বাজারে বেড়ে যাবে। সেজন্য আমি বলছি যে যতক্ষণ না বাজেট হাউসে প্লেস করা হচ্ছে, ততক্ষণ তিনি সেটার কথা বলতে পারেন না। আর এটাই হচ্ছে প্রিন্সিপাল।

**মিঃ স্পীকার** :—Hon'ble member I do not like that the reply of all the questions should be given in the floor of the House.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—স্যার, উনারা বল্লেন কিনা, সেজন্য আমিও বলছি। আপনি স্যার, রুলিং দেখবেন যে ব্রিটিশ পার্লামেন্টে বাজেটের বিষয় বস্তু লিক আউট হওয়ার জন্য ফাইনান্স মিনিস্টারকে রেজিগনেশান দিতে হয়েছিল। সেখানে আপনি যদি রুলিং দেখেন তা হলে দেখবেন যে বাজেটের ব্যাপারে কোন কিছু লিক আউট করা যায় না।

**মিঃ স্পীকার** :—অনারেবল মেম্বার, ইউ সুড নট ডিক্টেট দি স্পীকার ?

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—স্যার, এটা তো ডিক্টেশান নয়, আমি আপনাকে অনুরোধ করেছি মাত্র। যে, আপনি সেই রুলিংটা দেখবেন। স্যার, একটা কথা হচ্ছে যে আমরা যদি কোন কথা বলি, আর তাতে যদি আপনি সেনসেটিভ নেন তাহলে আমাদের পক্ষে বলতে অনেক অসুবিধা হয়, আপনি যে আমাদের গাইড করবেন।

**Shri S. L. Singh** :—Sir, I draw the attention of the Chair, about the word sensative. Whether he can use this word or not.

**Shri Upendra Kr. Roy** :—Is it unparliamentary word, Sir.

**Mr. Speaker** :—No, but the Hon'ble Chief Minister has taken exception for the word "Sensative" which he used.

**শ্রী প্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—এটা এক্সেপশানের প্রশ্ন নয়, স্যার। তিনি যদি এভাবে এ্যাকসেপশান নিয়ে থাকেন, তাহলে স্বভাবতই আমাদের ভয় হয় যে আমরা কোন শব্দটা ব্যবহার করলে তিনি এক্সেপশান নিবেন, কি নিবেন না। আর সেজন্য বলছি আমরা যদি কোন কথা বলি, তার উপর স্পীকার মহোদয় সেন্সেটিভ নেন, তাহলে আমাদের কথা বলতে অনেক অসুবিধা হয়। আপনি আমাদের গাইড করবেন। এই আশা আমরা সব সময়ে করি, স্যার।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—আর তা নাহলে স্পীকার মহোদয়, আপনি নিজেই একবার টেপ রেকর্ড বাজিয়ে দেখুন যে উনি কোন কথাটার মধ্যে ডাইরেক্ট করতে গিয়েছিলেন, এটা আমাদের অনুরোধ স্যার।

**মিঃ স্পীকার** :—আপনি কোন রেফারেন্সে এই কথাটা বলছেন ?

**শ্রীতড়িৎ মোহন দাশ গুপ্ত** :—কেন, সেনসেটিভ যে কথাটা উনি বলেছেন বলে চীফ মিনিষ্টার বলছেন ?

**শ্রী এস, এল সিংহ** :—স্যার, আই হ্যাভ নট স্পো কন দি'স—উনি বলেছেন যে স্পীকার, আমরা যখন কথা বলি তখন উনি সেনসেটিভ নেন—এই কথাটাই আমি বলেছিলাম, অন্য কোন কথাই আমি বলি নি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাস গুপ্ত** :—স্যার, আমরা এই কোয়েশ্চান আওয়ারটা এভাবে নষ্ট করতে চাই না ; তবে আপনি যদি কোয়েশ্চান আওয়ারের পরে হাফ-এন-আওয়ার দেন তাহলে আমি আমার বক্তব্য রাখবার চেষ্টা করব।

**মিঃ স্পীকার** :—না, তা সম্ভব নয়।

**মিঃ স্পীকার** :—শ্রীসুনীল চন্দ্র দত্ত।

**Shri Sunil Chandra Dutta** :—Starred Question No. 682.

**Shri Sachindra Lal Singh** :—Starred Question No. 682.

প্রশ্ন

ক) ভূমি রাজস্ব আদায়ের জন্য খোয়াই মহকুমায় Certificate Case এর সংখ্যা কত ;

খ) কত সংখ্যক Certificate Case এ পাওনা আদায়ের জন্য দায়িকদের জোত ভূমি নীলামের আদেশ দেওয়া হইয়াছে ;

গ) সরকারী পাওনা আদায়ের জন্য কৃষকদের অস্থাবর মালামাল ক্রোকের সময় হালের গরু ক্রোক করা হয় কি না ?

ক) ১৫৬৮

খ) ১৫

গ) না

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—পয়েন্ট অব অর্ডার স্যার। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় প্রশ্নের উত্তর দিতে গিয়ে কি যে পড়ে গেলেন, আমরা তার কিছুই বুঝতে পারি নি। আমাদের কাছে মনে হয়েছে, তিনি যেন কেমন একটা শব্দ করেছেন। কাজেই উনি যদি ভাল করে পড়েন তাহলে আমাদেব বুঝবাব পক্ষে একটা সুবিধা হয়।

**Mr. Speaker** :—Then, I would request the Hon'ble Chief Minister to read out it again.

**Shri Upendra Kr. Roy** :—Sir, if the Hon'ble Chief Minister give his reply to the question part by part, then it will clear for us to understand. But he is reading all the questions together and then giving his reply together.

**Mr Speaker** :—He should give reply part by part.

( Then the Chief Minister rep ied the question part by part ).

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—এই যে ১৫৬৮টি সার্টিফিকেট কেস হয়েছে বলে মাননীয় মুখ্য মন্ত্রী জানালেন, ১৩৭২, ১৩৭৩, এবং ১৩৭৪ সালের অর্থাৎ তিন বছরের জন্য যে খাজনা মুকুব করা হয়েছে তার মধ্যে তাদের কোন দাবী আছে কিনা, থাকলে কতটা কেস আছে, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**Shri S. L. Singh** :—I can not give the answer all on a sudden the question raised by the Hon'ble Member, so I want time.

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—সমগ্র ত্রিপুরাতে যেসব সার্টিফিকেট কেস চালু আছে, তার মধ্যে ১৩৭২, ১৩৭৩, ১৩৭৪ এই তিন সালের খাজনা মুকুব যে করা হল, সেই সব যদি ধরা থাকে মাননীয় মন্ত্রী মহোদয় সেইসব সার্টিফিকেট কেস এই ৭২, ৭৩, ৭৪ সাল বাদ দিয়ে খাজনা নেওয়ার জন্য নির্দেশ দেবেন কি না ?

**শ্রীএস, এল, সিংহ** :—যেই যেই সনের খাজনা মুকুব করা হয়েছে, সেই সেই সনগুলি ধরতে পারবে না। তবে যারা দিয়ে দিয়েছে এই খাজানা, সেটা রি-এডজাষ্ট করার জন্য কালেক্টার নির্দ্দেশ দিয়েছেন।

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—মাননীয় সদস্য যে কথাটা বলেছেন সেটার উত্তর পরিষ্কার হয়নি। এখানে তিনি বলেছেন যে ১২ শত সার্টিফিকেট কেস ইস্যু করা হয়েছে, তার মধ্যে দেখা যায় এইসব বছরগুলি আছে যে বছরগুলির খাজনা মুকুব করা হয়েছে, তাহলে হাউসে এই এ্যাস্যুরেন্স দেবেন কিনা জনসাধারণ যে খাজনা দিয়েছেন সেইগুলি মুকুব করা হবে, এই উত্তর কেটাগরিক্যালী হওয়া দরকার।

**শ্রী এস, এল সিংহ** :—একথা আগেই বলা হয়েছে, যে যে বছরের খাজনা মুকুব করা হয়েছে সেই সেই বছরের খাজনা যদি নেওয়া হয়ে থাকে তাহলে নিশ্চয়ই সেটা বাদ দেওয়া হবে, একথা বলা হয়েছে।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি যে তিন বছরের খাজনা মুকুব করা হয়েছে ইহা ভিন্ন আরও কয়েক বছরের খাজনা মুকুব করার চেষ্টা সরকার করছেন কি না ?

**Shri S. L. Singh** :—We are thinking about this.

**Mr. Speaker** :—Hon'ble Member it is not relevant to the main question

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, যদি সরকার থেকে এই রকম চেষ্টা থেকে থাকে যে বাকী তিন বছরের খাজনা মকুব হবে, তাহলে জনসাধারণ যাতে সেই বছরগুলির খাজনা বাদ দিয়ে, হাল সনের খাজনা দিতে পারে, তার ব্যবস্থা করা, সেই রকম আদেশ জারী করবেন কি না ?

**শ্রীএস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় ইট ইজ আণ্ডার কনসিডারেসন বলছি।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—আণ্ডার কনসিডারেশন যখন আছে, সেটা তখন জন-সাধারণকে সুযোগ দেওয়া, যদি খাজনা মুকুব হয়ে যায় তা হলেতো হয়েই গেল, আর যদি মুকুব না হয়, তাহলে পরে নেওয়া হল, কিন্তু এর মধ্যে তারা হাল সনের খাজনা দিয়ে দিতে পারবে।

**শ্রীএস, এল, সিংহ** :—সিদ্ধান্ত গ্রহণ করা হলে সেটা নিশ্চয়ই জানানো হবে।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে পনের জন কৃষকের জোত জমি নিলামের আদেশ দেওয়া হয়েছে, তাদের মধ্যে থ্রি ষ্ট্যাণ্ডার্ড একর জমির কম কৃষকের নাম আছে কি না ?

**শ্রীএস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ স্যার।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, যে পনের জন জোতদারের জমি, যাদের নামে নিলামের আদেশ দেওয়া হয়েছে, তাদের জমির পরিমাণ কত ?

**শ্রীএস. এল. সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীরাধিকা রঞ্জন গুপ্ত** :—থি ষ্ট্যানডার্ড এ্যাকর এর কম জমি যদি হয়, তাদের জমি নিলামের যদি ব্যবস্থা হয়ে থাকে, সেটা বন্ধ করার আদেশ মাননীয় মন্ত্রী মহোদয় দেবেন কি না ?

**শ্রীএস. এল. সিংহ** :—আইনে থাকলে হবে।

**শ্রীরাধিকা রঞ্জন গুপ্ত** :—যেখানে থ্রি ষ্টানডার্ড একর জমির খাজনা মুকুব করার চিন্তা করছেন, এবং ভারত সরকারের সঙ্গে যোগাযোগ করছেন, সেই অবস্থায় তিন একর কম জমির মালিক যারা তারা যাতে ভূমিহীন না হয়, তারজন্য এই সমস্ত সংশিত বন্ধ রাখা হবে কিনা এবং হওয়া দরকার মনে করেন কিনা মন্ত্রী মহোদয় ?

**শ্রীএস. এল. সিংহ** :—এই রকম সিদ্ধান্ত গৃহীত হলে পরে আমরা জানাব।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে পনের জন এর নামে সংশিত হয়েছে, এইসব কৃষকের মধ্যে উপজাতি কতজন এবং অ-উপজাতি কত জন ?

**শ্রীএস. এল. সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন কি, তিন একর কম জমির মালিকের নামে যে সংশিত হয়েছে তাদের ভূমিহীন না করবার জন্য যে সরকার বন্দোবস্ত করছেন, সেই জায়গায় এখন যাতে তাদের গরু বাছুর সরকার থেকে না নিয়ে নেওয়া হয়, তার ব্যবস্থা করবেন কি ?

**শ্রীএস. এল. সিংহ** :—তার প্রশ্নোত্তর আমি আগেই দিয়েছি।

**মিঃ স্পীকার** :—শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী** :—কোয়েশ্চান নাম্বার ৬৯১।

**শ্রীএস. এল. সিংহ** :—কোয়েশ্চান নাম্বার ৬৯১ স্যার।

**প্রশ্ন**

১। ১৯৬৯ এবং ১৯৭০ইং সনের মধ্যে কোন মহকুমায় কত জনকে Rice Mill এর Huller Licence দেওয়া হইয়াছে ;

২। এই licence দেওয়ার পদ্ধতি কি, এবং

৩। Huller licence এর জন্য সরকারের নিকট কোন প্রার্থীর দরখাস্ত আছে কিনা ? যদি থাকে তবে ইহার মহকুমা ভিত্তিক হিসাব কি ?

**উত্তর**

১। বিভাগের নাম — লাইসেন্স প্রাপ্ত লোকের সংখ্যা

| বিভাগের নাম | লাইসেন্স প্রাপ্ত লোকের সংখ্যা |
|---|---|
| কৈলাসহর— | ১ |
| কমলপুর— | ১ |
| সোনামুড়া— | ১ |
| উদয়পুর— | ৫ |
| সদর— | ১ |
| সাবরুম— | |

২। যদি কোন ব্যক্তি রাইস মিল স্থাপন করিতে চায় তবে তাহাকে প্রথমে পারমিটের জন্য Rice Milling Industries (Regulation) Act, 1958 এবং Rice Milling Industries (Regulation and Licensing) Rules, 1959 অনুযায়ী নির্দ্ধারিত ফরমে দরখাস্ত করিতে হয়। এই দরখাস্ত পাওয়ার পর আইন অনুযায়ী সমস্ত বিষয়ে অনুসন্ধান করিয়া সংশ্লিষ্ট অফিসার রিপোর্ট দেন। এই রিপোর্ট পাওয়ার পর সরকার উক্ত আইন অনুযায়ী সমস্ত বিষয় পুঙ্খানুপুঙ্খভাবে বিবেচনা করিয়া যদি একান্ত প্রয়োজন মনে করেন তবে ঐ এলাকায় চাউল সরবরাহের জন্য রাইস মিল স্থাপনের পারমিট প্রদান করেন। এই পারমিট পাওয়ার পর সংশ্লিষ্ট ব্যক্তি লাইসেন্সের জন্য নির্দ্ধারিত সিকিউরিটি ও লাইসেন্স ফি জমা দিয়া নির্দ্ধারিত ফরমে Licensing Authorityর নিকট দরখাস্ত করিয়া লাইসেন্স প্রাপ্ত হন।

৩। ৩।।

| বিভাগের নাম | দরখাস্তের সংখ্যা | দরখাস্ত থাকার কারণ |
|---|---|---|
| কৈলাসহর | ১ | নির্দ্ধারিত সিকিউরিটি ও ফি জমা না দেওয়া হেতু। |
| অমরপুর | ১ | এখন পর্য্যন্ত মিল স্থাপন না করা হেতু। |
| উদয়পুর | ১ | উল্লিখিত সিকিউরিটি ও ফি জমা না দেওয়া হেতু। |
| সদর | ১ | এখন পর্য্যন্ত ইলেকট্রিক কানেকসন না পাওয়া হেতু। |

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী** :—বিলোনীয়াতে রাইস মিলের জন্য হালার মেশিনের জন্য কোন পিটিশান অফিসে পেন্ডিং আছে কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—আমি মহকুমা ভিত্তিক হিসাব দিয়েছি মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর বাইরে আমার দেওয়া সম্ভব নয়।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি তাহলে কতগুলি দরখাস্ত পেণ্ডিং আছে।

**শ্রীএস, এল, সিংহ :**—আমি তো মহকুমা ভিত্তিক হিসাব দিয়েছি।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—এটাতে যা বুঝা যাচ্ছে তাতে দেখা যায় যে ইলেকট্রিক কানেকশান ইত্যাদির জন্য তাদের দেওয়া হয় নি। কিন্তু হালার লাইসেন্সের জন্য সরকারের নিকট কোন প্রার্থীর দরখাস্ত আছে কিনা, যদি থাকে তাহলে তার মহকুমা ভিত্তিক হিসাব। তিনি যা বলেছেন তাতে আমরা কি বুঝব যে এই তিনটা দরখাস্ত ছাড়া আর কোন দরখাস্ত পেণ্ডিং নাই? হোল সাবডিভিসনে কয়টা দরখাস্ত পেণ্ডিং আছে?

**শ্রীএস, এল, সিংহ :**—ডিটেলস্ অব্ ইট আই অ্যাম নট এবল টু গিভ নাও। আই শ্যাল গিভ আফটারওয়ার্ডস।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—তাহলে নেক্স্ড ডেটে এই কোয়েশ্চানের আনসারটা জানিয়ে দেওয়ার ব্যবস্থা করা হোক স্যার।

**শ্রীএস, এল, সিংহ :**—নেক্সড ডেটে জানিয়ে দেব।

**শ্রীদেবেন্দ্রকিশোর চৌধুরী :**— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যারা নাকি রাইস মিলের জন্য দরখাস্ত করে তাদেরটা আগে মঞ্জুর না হয়ে পরে যারা দরখাস্ত করে তাদেরটা আগে মঞ্জুর হয়ে যায় কিনা?

**শ্রীএস, এল, সিংহ :**— প্রসিডিউর হলে হয়, প্রসিডিউর না হলে হয় না।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে একটা রাইস মিলের জন্য বেসরকারী ভাবে কত টাকা দিতে হয় পিটিশনারের?

**শ্রীএস, এল, সিংহ :**— আপনি বোধ হয় সেটা বলতে পারেন।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :**— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে যদি কোন ব্যক্তির রাইস মিল থাকে এবং সে সেটা বিক্রী করে ফেলে তারপর ফারদার তাকে রাইস মিলের লাইসেন্স দেওয়া হয় কি না?

**শ্রীএস, এল, সিংহ :**— ফর দ্যাট রিজন আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**— এটা ডিমাণ্ড নোটিশের প্রশ্ন নয়। এটা হচ্ছে প্রিন্সিপলের প্রশ্ন। মাননীয় সদস্য জানতে চাইলেন যে কেউ যদি বিক্রি করে থাকে তাহলে বিক্রী করার পর আবার যদি সে লাইসেনস্ চায় তা হলে তাকে লাইসেনস্ দেওয়া হয় কি না। এ সম্পর্কে সরকারের নীতি কি? কোন নীতি আছে কি না?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**— নিশ্চয়ই আছে। অতএব সেটা না দেখে বলা সম্ভব নয়।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :**—মাননীয় মন্ত্রী মহোদয় তদন্ত করে দেখবেন কি না যে খোয়াইতে যদু প্রসন্ন ভট্টাচার্য তার রাইস মিল হরলাল দেবনাথের ওয়াইফ সুবর্ণ দেবনাথের কাছে বিক্রি করে আবার লাইসেনস্ পেয়েছে কি না এবং যদি পেয়ে থাকে তাহলে কিভাবে সেটা পেয়েছে ?

**শ্রীএস. এল. সিংহ :**—ইট ইজ নট নোন টু মি স্যার ?

**শ্রীপ্রমোদরঞ্জন দাসগুপ্ত :**— এনকোয়ারী করে দেখবেন কি না ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**— আমি বলেছি এইরকম কোন কেস আমার জানা নাই।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :**— আমি বলছি, পদ্ধতির মধ্যে পড়ে থাকলে তো কোন দোষ নাই। কিন্তু পদ্ধতির মধ্যে যদি না পড়ে থাকে সেটাই দেখতে বলছি।

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**— আই হ্যাভ গিভেন রিপ্লাই। উইদাউট নোথিং দিস আই ক্যান নট সে এনিথিং। ইফ দেয়ার ইজ এনি সাচ পিটিশান, দেন আই শ্যাল গো থ্রু ইট।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**— এম, এল, এর আবার পিটিশনের দরকার কি। এটা হাউসের প্রশ্ন। এখানে মাননীয় সদস্য রাইট অর রংলি একটা স্পেসিফিক কেস এনেছেন। তিনি এই কথা বলতে পারেন যে আমি অনুসন্ধান করে দেখব এটা তার বলা উচিত। কারণ আমরা যে কোয়েশ্চেনটা করছি, আমাদের যে এক ঘন্টা কোয়েশ্চেন আওয়ার দেওয়া হয়েছে অনলী ফর রিপলাই যে পাবলিকের কি গ্রিভেনস আছে এইগুলি হাউসে ভেন্টিলেট করা এবং এইখানে যে একটা ঘটনা হয়েছে এর এনকোয়ারী হবে কি হবে না এই সম্পর্কে আমরা জানতে চাই এবং সেটা সম্বন্ধে তিনি মন্তব্য করুন।

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :** — স্পেসিফিক কমপ্লেন পেলে আমরা করব।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :**— আমি তো স্পেসিফিক কমপ্লেন দিলাম যে খোয়াইর যদুপ্রসন্ন ভট্টাচার্য তার রাইস মিলের লাইসেনস্। সুবর্ণ দেবনাথের কাছে বিক্রি করেছেন। তারপর তাকে আর একটি লাইসেন্স দেওয়া য়েছে এটা সত্যি কি না ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**— আমি বলেছি স্যার, আই শ্যাল গো থ্রু ইট।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী :**— বিলোনীয়া সাবডিভিশনে কিছু রাইস মিলের পিটিশন পেণ্ডিং আছে বলে আমার জানা আছে। (ভয়েস মুখ উপরের দিকে তুলে কথা বলুন। নয়েজ )

**মিঃ স্পীকার :**— অনারেবল মেম্বারস, প্লীজ মেন্টেন অর্ডার ইন দি হাউস।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী :**— যে সব মালিকরা মিল করতে আগ্রহী বা যারা করেছে তাদের পিটিশন অনেক দিন ধরে পড়ে রয়েছে। এইগুলি ঠিকঠিক ভাবে তাদের রাইস মিলের পারমিশন দেওয়া হয় নাই। যারা যারা দরখাস্ত করেছে তারা যাতে এইগুলি তাড়াতাড়ি পেতে পারে আইন মাফিক এই ব্যবস্থা মাননীয় মন্ত্রী মহোদয় করবেন কি না ?

**Shri S. L. Singh :**—I shall do it.

**Mr. Speaker :**— Shri Promode Rn. Dasgupta.

**Shri Promode Ranjan Dasgupta** :—Starred Question No.713 (Postponed)

**Shri S. L. Singh** :— Starred Question No. 713, Sir.

QUESTION.

1. Total area of Pratapgarh Tea Estate ;
2. Area of land acquired by the Govt. upto 1969 :
3. Total amount of compensation paid against acquisition ; and
4. To whom the compensation money has been paid.

ANSWER.

1. 299.85 acres.
2. 36.13 acres.
3. Rs 1,25,874.11 as compensation.

4. 1. U. B. I.— Rs. 28,905/11/9
   2. Shri Purna Ch. Lodh, Badharghat— Rs. 4,000/-
   3. Tripura Modern Bank— Rs. 38,000/-
   4. M/s. Tipperah Hill Dev. Company Ltd. 39,078/4/3

Rs. 7,740/11/-

Rs. 8,150/-

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে প্রতাপগড় টি এস্টেট এটা কি গত ৬ বছর যাবত টি গার্ডেন হিসাবে আছে, না নেই ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :— টি গার্ডেন নেই এটা তো ইনকোয়ারী হচ্ছে—ইনকোয়েরী হচ্ছে যে সমস্ত টি গার্ডেন ছিল এবং বর্তমানে যেগুলি আছে সেগুলিকে কিভাবে হেল্প করা হবে, তার জন্য বন্দোবস্ত হচ্ছে। এখন টি গার্ডেন নেই এমন কোন দলিলপত্র আমাদের কাছে নেই।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :— মাননীয় মন্ত্রী মহোদয়, এটা যে টি গার্ডেন আছে না নেই, সেটা কি তদন্ত করা হয়েছে, জানাবেন কি ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :— একটা ইনকোয়েরী হয়েছে বাই দি অল ইণ্ডিয়া টি বোর্ড এবং টি এস্টেটগুলি কি কি অবস্থায় আছে, তারা তার একটা রিপোর্ট দিয়েছেন।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :— মাননীয় মন্ত্রী মহোদয় সার্ভে সেটেলমেন্ট এর এই সম্পর্কে কোন রিপোর্ট আছে কি না, জানাবেন কি ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :— আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** ঃ—মাননীয় মন্ত্রী মহোদয়, ত্রিপুরা ল্যাণ্ড রিফর্মস এ্যাক্ট ১৯৬০ তে প্রভিশান আছে যদি টি গার্ডেন না থাকে, টি বুস না থাকে, তাহলে এই তহশীল তালুকটি সরকারের হাতে ভেস্ট করে জানেন কি ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :— যদি টি বুশ না থাকে এবং সেটা যদি টি বোর্ড তাদের রিপোর্টে দেন তাহলে তার উপর ভিত্তি করে করা হয়।

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :—সার্ভে সেটলমেন্ট ডিপার্টমেন্টের তাদের সেটেলমেন্ট অপারেশনের সময়ে এই ধরণের কোন কতব্য আছে কিনা ? কেন না তারাইতো ত্রিপুরা রাজ্যে সেটলমেন্ট অপারেশন করেছেন, বন্দোবস্ত দিচ্ছেন। কাজেই সেটেলমেন্ট ডিপার্টমেন্টে এই কাজ করেছেন কিনা, করলে সরকারের কাছে তাদের কোন রিপোর্ট আছে কিনা জানাবেন কি ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** ঃ—ত্রিপুরা রাজ্যের টি গার্ডেনগুলির কি অবস্থা, সেই সম্পর্কে অল ইণ্ডিয়া টি বোর্ড একটা ইনকোয়েরী করেছেন এবং তারা তাদের সেই রিপোর্টও দিয়েছেন। এখন রিপোর্ট অনুসারে কোন কোন বাগানকে কি কি হেল্প করা হবে, সেই সম্বন্ধে এখন পর্য্যন্ত কোন কিছুই নির্ধারিত করা হয়নি।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত** :—প্রতাপগড় টি এষ্টেটএর এখন কোন এ্যাক্‌জিস্‌টেন্‌স আছে কিনা, এই টি এষ্টেট টি ম্যানুফেকচার করছে কিনা এই বিষয়ে সরকার অনুসন্ধান করে দেখবেন কিনা এবং যদি দেখা যায় যে এই টি এষ্টেট কোন টি ম্যানুফেকচার করছে না, টি ম্যানুফেকচার বন্ধ হয়ে আছে, তাহলে সরকার অবিলম্বে সেই টি এষ্টেটএর জমি হস্তান্তর বন্ধ করে সেগুলি সরকারের অধীনে এনে ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি বন্টন করবেন কিনা এটা আমরা মন্ত্রী মহোদয়ের কাছ থেকে জানতে চাই ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—আইনানুগ ব্যবস্থা নিশ্চয় গ্রহণ করা হবে।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** ঃ—মাননীয় মন্ত্রী মহোদয়, এই প্রতাপগড় টি এষ্টেকে বর্তমান সেটেলমেন্টে টি গার্ডেন হিসাবে দেখানো হয়েছে কিনা, সেটা আমি জানতে চাইছি ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে টি বোর্ড হল এর ট্যাকনিক্যাল অথরিটি। বাট আই এ্যাম নট দি অথরিটি ও ক্যান ডিক্লার ইট এ্যাজ লিকুইডেটেড।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** ঃ—আমরা জানি যে টি গার্ডেন এরিয়া সেটেলমেন্ট হয়েছে, এবং সেই সংগে কি পরিমাণ টি বুশ হয়, তাও সেটেলমেন্ট হয়েছে, আর সেজন্য আমরা জানতে চাইছি যে সেটেলমেন্ট হয়েছে, তার রিপোর্টটা কি ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** ঃ—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই প্রতাপগড় টি এষ্টেটের জমি বিক্রি করা হচ্ছে কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—সেটা আমার জানা নেই।

**শ্রীঅঘোর দেববর্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি এই প্রশ্নের উত্তর দিতে গিয়ে হিল ডেভেলাপমেন্ট করপোরেশান বলে যে বাগানটার কথা উল্লেখ করছেন, তাহার লোকেশানটা কোথায় জানাবেন কি ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—সেটা আছে বলেই তো বলছি।

**শ্রীঅঘোর দেববর্মা :**—স্যার, আমি জানতে চাইছি যে হিল ডেভেলাপমেন্ট করপোরেশানটার হেড অফিসটা কোথায় ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅঘোর দেববর্মা :**—এই হিল ডেভেলাপমেন্ট করপোরেশনের ডাইরেকটারস অব বোর্ডের মধ্যে কে কে আছেন, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅঘোর দেববর্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয়, এর আগে এক প্রশ্নের উত্তরে জানিয়েছিলেন সে হিল ডেভেলাপমেন্ট করপোরেশান বলে কোন চা বাগান ত্রিপুরাতে নেই, অথচ এখন বলা হচ্ছে যে এই নামে একটা চা বাগান আছে—তাহলে এখন এটা কোথায় থেকে আসলো জানাবেন কি না ?

**শ্রীনরেশ রায় :**—পয়েন্ট অব অর্ডার স্যার, যেভাবে সাপলিমেণ্টারী করা হচ্ছে, তাতে আমাদের আরও যে প্রশ্নগুলি আছে, সেগুলির উত্তর পাব না বলে আমার মনে হচ্ছে। এইভাবে সাপলিমেণ্টারী চালিয়ে যেতে আপনি আরও সময় দিবেন কি ?

**শ্রী প্রমোদরঞ্জন দাশগুপ্ত :**—স্যার, আমার শেষ সাপলিমেণ্টারীটা করছি। সেটা হল এই যে প্রতাপগড় চা বাগানের জন্য যে ইনকোয়েরী করা হচ্ছে, তাতে যদি কোন টি বুশ না থাকে তাহলে আইন অনুযায়ী অর্থাৎ ল্যাণ্ড রিফর্মস এ্যাক্ট ১৯৬০ এর ধারা অনুসারে সেই বাগানের জমি সরকারের কাছে ভেষ্ট হবে। সেই ক্ষেত্রে যদি কউ এই তালুকের জায়গা জমি বিক্রি করে থাকে তাহলে আইন অনুযায়ী তরে বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে আইন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হবে।

**Mr. Speaker :**—The question Hour is over. From tomorrow I shall allot the time for each question. Suppose there are 20 questions I shall allot three minutes for each, otherwise many questions may remain unanswered.

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার এই জায়গাতে কোয়েশ্চানের ইমপোর্টেন্সটা দেখতে হবে। যদি কোয়েশ্চানের রিপ্লাইটা সরাসার এসে যায় তাহলে আমাদের সাপ্লিমেণ্টারী করার কোন দরকার হয় না। আজকে দুইটি প্রশ্নের উপর দেখা গেছে যে কোন

সাপ্লিমেণ্টারী হয় নাই। যারা প্রশ্ন করেছিলেন তাঁরা তাঁদের ডিক্সাভিং উত্তর পেয়েছেন, কিন্তু যদি কোন কোয়েশ্চানের উত্তর লোকানো থাকে সেটা জানবার জন্য বার বার প্রশ্ন করতে হবে। আই এ্যাপ্রিশীয়েট ইউর ডিফিক্যালটিজ।

**Mr. Speaker :**—But there should be some limit. Some Members takes too much time as a result of which other Members can not put their questions.

**শ্রীএস. এল. সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে যেসব প্রশ্ন করা হয় তার মধ্যে কোন কোয়েশ্চানটা ইমপোর্টেন্ট এবং কোন কোয়েশ্চানটা ইমপোর্টেন্ট নয়, সেটা ঠিক করবেন স্পীকার, মাননীয় সদস্যরা যেটা বলবেন ইমপোর্টেন্ট, সেটাই ইমপোর্টেন্ট হবে না।

**মিঃ স্পীকার ঃ**—ইয়েস আই এগ্রী।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত ঃ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আমার অবজার্ভেশান রাখছি, সিদ্ধান্ত আপনিই নেবেন। যদি রিপ্লাই সঙ্গে সঙ্গে এসে যায়, তাহলে সাপ্লিমেণ্টারীর দরকার নাই। তিন মিনিট সময়ও লাগবে না। আরেকটার মধ্যে হয়তো দেখা যায় উত্তর অস্পষ্ট, তাহলে অটমেটিক্যালী মেম্বারসদের দৃষ্টি সেইদিকে যায় এবং বার বার প্রশ্ন করেন, ইট ইজ রাইট অব দি মেম্বার। কারণ প্রত্যেকটি মেম্বারকে তার কনটিটিউয়েনসীতে পাবলিক ডিমাণ্ড ফেস করতে হয়। কাজেই মেম্বারসদের সেণ্টিমেণ্টের উপর মাননীয় স্পীকার মহোদয় ইমপোর্টেন্স দেওয়া উচিত।

**মিঃ স্পীকার :**—দেওয়া উচিত, বাট দ্যায়ার শুড বি লিমিট।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :**—কিন্তু তিন মিনিট বেধে দিলে অসুবিধার সৃষ্টি হবে।

**Mr. Speaker :**—I shall give reasonable time.

Now Question hour is over.

There are fifteen Unstarred Questions. The Minister may lay on the Table of the House the reply of the Unstarred Questions and also Starred Questions which were not answered orally.

## CALLING ATTENTION.

**Mr. Speaker** :—There are Calling Attention given notices of by Shri Jatindra Kr. Majumder on 17. 3. 71 and Shri Bidya Ch. Deb Barma and Shri Ershad Ali Choudhuri on 17. 3. 71 to which the Ministers concerned agreed to make statement to day, the 19th March, 1971.

I would call on Hon'ble Minister in-charge to make a statement on :—

'আগরতলা হইতে শিলচর গৌহাটি, কলিকাতায় বিমানে যাতায়াত ভাড়া বৃদ্ধি হেতু এবং ইণ্ডিয়ান এয়ার লাইনস্ কর্ত্তৃক লক্ আউট ঘোষণার ফলে যাত্রী ও মাল চলাচলের অসুবিধা দূরীকরণ সম্পর্কে।'

**Shri Jatindra Kr. Majumder :**—On point of clarifications—

**Shri S. L Singh :**—After Hijacking of IAC plane by Pakistan, the air rute over Pakistan was abandoned by the Government of India. Since then all flights have been routed through the Indian territory for which the routes became much longer, The fare for journey from Agartala to Gauhati via Silchar and that for from Agartala to Gauhati (direct flight) remain unchanged. So there had been no increase in the fare structure.

As a sequel to the go-slow movement by the technical staff of IAC the management of IAC have declared loke-out in the management. Due to lock-out, all IAC plane services to Agartala have been suspended from 13th March 1971.

Considering the difficulty that may have to be faced by the people of Tripura due to this lock-out, the Government considered the question of operation of private services between Agartala and Calcutta. Just before this lock-out, the Government received an offer of operation of aircraft (Sky master) to Agartala by M/S Jamairs Co. Private Ltd. Due to change of route or IAC aircraft and in adequate number of IAC flights the offer of M/S Jamairs was recommended to the Government of India. The Government of India permitted the private Firm to operate services to ease public life. M/S Jamairs are already operating services of a Skymaster on alternate days. This again is indequate. So the Government have again taken up the matter with the Government of India for arranging daily services so that the public life here may not be disturbed.

The Government of India have also been moved to consider whether for regular carriage of mails some Air Force aircraft can be detailed.

**শ্রীযতীন্দ্রকুমার মজুমদার :**—on point of elafication এখানে লক্ আউটে দরুণ অসুবিধার সৃষ্টি হয়েছে, আগরতলায় মাল বাইরে থেকে আনা নেওয়ার অতি সত্তর ব্যবস্থা করার জন্য ত্রিপুরা সরকার কোন লেখালেখি করেছেন কি না ?

**শ্রী এস, এল, সিংহ :**—এয়ার ফোর্স’এর কাছে আমরা লিখেছি, এয়ার ফোর্স ক্র্যাফ্‌ট যাতে এ্যাটেণ্ড করা হয় টু ইজ দি ডিফিকালটিজ, তারজন্য লেখা হয়েছে ।

**Mr. Speaker**—I would now call on Hon'ble Minister in-charge to make a statement on—

‘গত ১৬ই মার্চ্চ উদয়পুর বাজারে ভয়াবহ অগ্নিকাণ্ডে কয়েকজনের মৃত্যু ও সম্পত্তি বিনাশ সম্পর্কে ।’

**Shri S. L. Singh**—Main part of the R. K. Pur Bazar from the corner of R. K. Pur P. S. upto the premise of one Nil Mohan Karmakar along the New-Town Road comprising following category of buildings, house, shops and Government premises have been completely gutted by fire on 16.3.71.

| Sl. No. | Category of properties | Quantity | Loss sustained. |
|---|---|---|---|
| 1. | Pucca Bilding. | 5 Nos. | 3,00,000/- |
| 2. | —do— cloth shops. | — | 10,000,000/- |
| 3. | Semi-pucca structures. | 47 Nos. | 3,00,000 - |
| 4. | Rice mill. | 1 No. | 30,000/- |
| 5. | Wheat crushing mill. | 1 No. | 5,000/- |
| 6. | One printing press. | 1 No. | 25,000/- |
| 7. | Grocery/stationery/ confectionery radio/motor parts/ cycle parts/watch/ pharmacy etc. | 194 | 27,00,000/- |
| 8. | Homestead (dwelling house) | 27 Nos. | 3,25,000/- |
| 9. | Government stall. | 12 Nos. | 1,00,000/- |
| 10. | Jwellery shop. | 6 Nos. | 1,00,000/- |
| 11. | Other Miscellaneous items. | — | 1,15,000/- |
| | | Total : | 50.00,000/- |

Total number of familes effected— 450

Mahendra Chandra Dey old (aged-85) burnt by fire on spot. He was the father of Shri Madangopal Dey, a peon of S. D. O.'s Office, Udaipur.

Pakhi Sarker (35) yrs. of Vill. Khupilong, under R. K. Pur, P S. a pretty shop keeper of shoes of Chalk Bazar died by heart attack abour 500 yds away from the P. O.

Period of accident :—1220 hrs to 1430 hrs. But inflamation continued upto 1600 hrs.

Two fire service team from Agartala worked upto 7 P. M. on 16.3.71.

Another local fire service worked upto 8 P. M.

Relief :—

1. Rs. 14,500/- has been paid in cash as G. R. to 295 fire victims.
2. In kinds-Chira-555 kgs. Gur. 129 kgs. Milk Powder 10 kgs.
3. Relief materials despatched from Agartala.

   2 tins of milk powder containing (25x2)—50 kgs.

   2 tins of busicuts 15 nos of blankets.

   12 pairs punjabi (Kesh Chadan).

4. On voluntary contribution :—
   (a) by merchants Khichuri on 16.3.71.
   (b) by leading public of the town meal on 17.3.71.
   (c) local H/S Schools are also realising as donation for the public in kinds of rice vegetables, clothings and cash and donation to the fire victims.
   (d) even some forest produce also supplied by the school students.

Praposal regaring future help etc.

1) Uniforms and books for school going students are being moved to the proper authority.
2) Advance pay for one month to the Governmenr stuff declaring the fire accident as natural calamities.
3) Government is being moved for granting building and its applied matcrials in the shape of loan to the fire victims.
4) Business loan on group bond is olso being moved to the Government.
5) Supply of timber, bamboos and chhangrass on free of royalty from the local Forest Deptt. is being arranged.

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত**—স্যার, এই জায়গাটা কি হল বুঝতে পারলাম না। কয় স্কুল বয়েজ কে মুভ করেছে। এটা কি গভর্ণমেন্ট মুভ করেছে না অন্য কেউ মুভ করেছে ?

**শ্রীএস. এল, সিংহ**—ডিপার্টমেন্ট মুভ করেছে। এডুকেশন ডিপার্টমেন্ট দিতে পারে কিনা, তাদের সেই ফাণ্ড আছে কিনা, সেই ফাণ্ডথেকে তাদের দিতে পারে কিনা।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা**—পয়েন্ট অব ক্লারিফিকেশন। মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে উদয়পুরে যারা আগুনে ক্ষতিগ্রস্থ হয়েছে তাদের পরিবারের থেকে কি কোন দরখাস্ত পেয়েছেন এবং সেই দরখাস্ত মত কোন লোন, বুক গ্র্যান্ট দেওয়া হয়েছে কিনা ?

**শ্রী এস, এল, সিংহ**—মাননীয় অধ্যক্ষ্য মহোদয়, আই হ্যাডক্লিয়ার্ড অল দীজ। কি কি জিনিষ দেওয়া হবে বলা হয়েছে।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত**—মাননীয় স্পীকার মহোদয়, তাহলে ইমিডিয়েটলী গভর্ণমেন্ট থেকে কি করা হচ্ছে এবং কোন স্পেসিফিক প্রপোজাল গভর্ণমেন্ট এই পিরিয়ডের মধ্যে করেছেন কিনা যে আমরা এত টাকা করে ঋণ দেব বা গ্র্যাচুশাস রিলিফের জন্য এত টাকা দেওয়া হয়েছে এবং কত টাকা ভবিষ্যতে দেওয়া হবে ?

**শ্রী এস. এল সিংহ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা আগেই বলা হয়েছে যে কি কি স্পেসিফিক দেওয়া হয়েছে। সেই দিনই রিলিফ মেঝার বাবত ১৪,৫০০ টাকা হ্যাভ বীন পেড ইন ক্যাশ টু ২৯৫ ফায়ার ভিকটিমস। আর ইন কাইণ্ড দেওয়া হয়েছে—চিঁড়া, ৫৫৫ কেজি গুড়, ১২৯ কেজি, মিল্‌ক পাউডার। মিল্‌ক পাউডার ১০ কেজি, সুগার আড়াই কেজি, ব্ল্যাংকেট ৫৭টি। রিলিফ মেটেরিয়ালস ডেসপাচড ফ্রম আগরতলা দুই টন, মিল্‌ক পাউডার ৫০ কেজি। দুই টিন বিস্কুট, ১৫টি ব্ল্যাঙ্কেট, ১২টা পাঞ্জাবী। তারপর ভলান্টারী কন্ট্রিবিউশান সেখানে গিয়েছে এবং সেখানে তারা করছেন। এই প্রপোজ্যালগুলি আছে।

**শ্রীসুনীলচন্দ্র দত্ত** :—মাননীয় স্পীকার, স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় যা পাঠ করলেন তাতে দেখা যায় যে গভর্ণমেন্টকে মুভ করবেন এই কথাটা কয়েকবার বলা হয়েছে। ইণ্ডিয়া গভর্ণমেন্টের কেউ যদি কোন স্যাংশান পেতে হয় তা হলে ইণ্ডিয়া গভর্ণমেন্ট ইজ মুভড আর ত্রিপুরা সম্পর্কে যদি কোন ব্যাপার হয় তাহলে আমার মনে হয় ইট ইজ নট কারেক্ট। ত্রিপুরা সরকারের যদি কোন ডিপার্টমেন্ট হয় সেখানে গভর্ণমেন্ট ইজ বিয়িং মুভড। দিস ইজ কারেক্ট।

**শ্রী এস. এল. সিংহ** :—যেগুলি দেওয়া হয়েছে এইগুলি খুব সীমিত। আরও দেওয়া দরকার। অতএব সেইজন্যই আমাদের প্রপোজাল করতে হবে। আর কতগুলি বিজনেস লোন আছে। সেটা ব্যাঙ্কের তারা গ্রুপ বণ্ড হিসাবে দিতে পারে কি না, কারণ যাদের ল্যাণ্ড নাই, কোন প্রপার্টি নাই অথচ তারা রেন্টেড হাউসে বিজনেস করছে সেই জায়গাতে গভর্ণমেন্ট থেকে প্রপোজাল যাবে যে ল্যাণ্ড না থাকলে পাবে কিনা কোন কিছু। অতএব সেই জায়গাতে গ্রুপ বণ্ড হিসাবে কোন লোণ দেওয়া যায় কিনা ব্যাঙ্কের থ্রুতে এবং ইণ্ডিয়া গভর্ণমেন্ট থেকে যদি আমরা টাকা পাই তাহলে সেই লোণ দিতে পারব।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন প্লীজ। মাননীয় অধ্যক্ষ মহোদয় গ্রুপ বণ্ডের কথা যেটা বলা হয়েছে এটা তো লেংদী প্রসেস। এখনি এটা পাওয়ার কোন সম্ভাবনা নাই। আর একটা জিনিষ যেটার আমি ক্ল্যারিফিকেশন চাই, ইমিডিয়েট হেল্প হিসাবে যেটা দেওয়া হয়েছে কম্বল বা আদার ক্লথস, ইউটেনসিল ইত্যাদি দেওয়ার কোন ব্যবস্থা হয়েছে কিনা ?

**শ্রীএস. এল. সিংহ** :—গ্রুপ বণ্ডটা লেংদী প্রসেস। তবে আমরা যদি সেটা সার্টিফাই করতে পারি কোন্ কোন্ বিজনেসে কি লোন দেব তাহলে ব্যাঙ্ক সেটা কন্সিডার করবে যে এই বিজনেসের জন্য তাদিগকে সার্টিফাই করব। সার্টিফাই করে দিলে তারা দিতে পারে।

**শ্রীতড়িৎমোহন দাসগুপ্ত** :—অন পয়েন্ট অব ইনফরমেশন স্যার। মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে টাকা যেহেতু সীমিত সেজন্য গভর্ণমেন্ট হ্যাজ বীন মুভড। তাহলে বুঝা যাচ্ছে কোন কোন ডিপার্টমেন্ট থেকে সেভিংস করে করা হবে। তাহলে সেই জায়গায় কিছু কার্টেলমেন্ট হতে পারে। হয়তঃ কয়টা বই বা অন্য কিছু দেওয়া হবে। আমরা এখনও বাজেট দেখি নাই যে ফায়ার ভিকটিমসের জন্য কোন টাকা বা লোণ রাখা হয়েছে কিনা। কিন্তু এইভাবে আরও বাজার পুড়েছে। তারজন্য সরাসরি একটা একষ্ট্রা লোণ আনার জন্য কোন প্রস্তাব করেছেন কিনা বা ইণ্ডিয়া গভর্ণমেন্টের কাছে করবেন কিনা, কোন প্রস্তাব আছে কিনা যে সরাসরি প্রস্তাব করে আমরা একটা বড় অ্যামাউন্ট অব লোণ এনেছি যাতে তাদের হেল্প দেওয়া যায়। এই রকম কোন পরিকল্পনা করা হয়েছে কিনা যদি না করে থাকেন তাহলে গভর্ণমেন্টের কাছে এই রকম কোন প্রস্তাব দেওয়া হবে কিনা ?

**শ্রীএস, এল, সিংহ :**—স্যার, আমি তো বলেছি যে আমরা সেই সব বিবেচনা করে দেখছি।

**শ্রীতড়িৎমোহন দাসগুপ্ত :**—এই কথা তো আগে বলা হয়নি। তিনি বলেছেন আমাদের রেসপেকটিভ ডিপার্টমেন্ট থেকে দেওয়া যায় কিনা সেটা সরকার ভেবে দেখছেন। কিন্তু আমাদের ডিপার্টমেন্টগুলি থেকে যদি দেওয়ার ব্যবস্থা করা হয় তাহলে তাদের বাজেট কার্টেলমেন্ট করে করতে হবে। কিন্তু আমি যেটা চাইছি সেটা হল এই ব্যাপারে আমাদের সরকার গভঃ অব ইণ্ডিয়ার কাছ থেকে কোন লোণ পাওয়ার ব্যবস্থা করছেন কিনা বা এই ব্যাপারে একটা পরিকল্পনা করে গভঃ অব ইণ্ডিয়াকে মুভ করবেন কিনা, সেটাই জানতে চাইছি।

**শ্রীএস, এল, সিংহ :**—স্যার, এমনিতেই আমাদের একটা সাপ্লিমেন্টারী বাজেট করতে হবে। কারণ উই হ্যাড টু স্পেণ্ড মোর। কাজেই এখন যেটা ইমিডিয়েটলী দরকার সেটাই আমরা করতে চেষ্টা করছি। উই ক্যান নট ওয়েট ফর দ্যাট।

**Mr. Speaker :**—Next, to-day in the list of business is the presentation of Budget Estimates for 1971—72, Supplementary Estimates for 1970—71 and Notes on vote on account

Now, I call on the Hon'ble Minister in-charge of Finance Department to present before the House the Budget Estimates for 1971-72, Supplementary Estimates for 1970-71 and Notes on Vote on account.

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই সভায় ত্রিপুরার ১৯৭১-৭২ সালের বার্ষিক আর্থিক বিবৃতি পেশ করছি। বিবৃতিটি প্রশাসকের সুপারিশক্রমে রাষ্ট্রপতি কর্তৃক অনুমোদিত। এটি যে বৎসরের সবচেয়ে গুরুত্বপূর্ণ বিল একথার পুনরুক্তি নিষ্প্রয়োজন কারণ, সরকার কোন্ পথে জনগণের অধিকতর কল্যাণমূলক কর্ম্মধারা রূপায়িত করতে চান তা এই বিলের মধ্যেই সূচিত হয়েছে। অদূর ভবিষ্যতে ত্রিপুরাকে পূর্ণ রাজ্যের মর্য্যাদায় ভূষিত করার যে যুগান্তকারী সিদ্ধান্ত প্রধান মন্ত্রী গ্রহণ করেছেন, তার পরিপ্রেক্ষিতেই এর মাত্রা আরও অনেক ব্যাপকতা লাভ করেছে। বাস্তবিকই ত্রিপুরার জনগণ দীর্ঘদিন ধরে এই আশাই পোষণ করছেন এবং এর আশু রূপায়নের সুনিশ্চিত সম্ভাবনা নিঃসন্দেহে আমাদের পক্ষে খুবই আনন্দজনক। কিন্তু আনন্দের আতিশয্যে একথা ভুললে চলবে না যে এই মর্য্যাদা বৃদ্ধির সঙ্গে আমাদের দায়িত্বও বহুগুণ বৃদ্ধি পাচ্ছে, বিশেষ করে প্রাপ্য আর্থিক সম্পদ সুবিবেচনার সঙ্গে কাজে লাগিয়ে আমাদের সম্পদ আরও বৃদ্ধি করতে হবে আর সেই সঙ্গে আত্মনিয়োগ করতে হবে সুকঠোর পরিশ্রমে। এই সূত্রে যে দু'টি বিষয়ের কথা আমার সর্ব্বাগ্রে মনে হচ্ছে তা হ'ল, শিক্ষিত সম্প্রদায়ের মধ্যে ক্রমবর্দ্ধমান বেকারত্ব আর শিক্ষণক্ষেত্রে যা দেখা যাচ্ছে সেই প্রায় সামগ্রিক আদর্শহীনতার কথা। এসব একমাত্র এ রাজ্যেই ঘটছে না ভেবে শক্তি লাভের চেষ্টায় কোন সান্ত্বনা নেই। এক্ষেত্রে প্রয়োজন, সাহসের সঙ্গে পরিস্থিতির

সম্মুখীন হওয়া এবং প্রতিরোধের পরিকল্পনামত কর্মসূচী তৈরী করা। আমাদের পরিকল্পনাকে কর্মভিত্তিক করে তোলার সাধারণ নির্দেশ তো একটা আছেই কিন্তু আমি এই কথাটির উপর সবচেয়ে বেশী গুরুত্ব দিতে চাই যে, প্রকৃত সম্পদ সৃষ্টির সঙ্গে সামঞ্জস্য না রেখে শুধু চাকরির সংখ্যা বৃদ্ধি করে গেলে তার ফল হবে মারাত্মক। তাই একথা আজ সকলকে পরিষ্কারভাবে জানিয়ে দেওয়া দরকার যে, একমাত্র কঠোর পরিশ্রম স্বীকার ও মিতব্যয়িতা ছাড়া অধিকতর সম্পদ লাভের কোন সহজ পথ নেই। স্থায়ী সমৃদ্ধির জন্য দ্রুত মূলধন সৃষ্টি ও সুস্থ অর্থনীতিক উন্নয়ন একমাত্র এই পথেই সম্ভব।

২। আমার বক্তব্যের মধ্যে উল্লিখিত দ্বিতীয় বিষয়টি সম্বন্ধে আমি বলতে চাই যে, একে ব্যাধি না বলে ব্যাধির লক্ষণ বলাই সঙ্গত এবং এই সঙ্কট থেকে রক্ষা পাওয়ার একমাত্র উপায় হল, সংশ্লিষ্ট সকলকেই অর্থাৎ শিক্ষক, অভিভাবক, প্রশাসক এবং ছাত্রসমাজকে সম্মিলিত প্রয়াসে এর একটা সমাধান খুঁজে বের করতে হবে। বর্তমান পরিস্থিতিতে তাদের মনে হতাশা দেখা দিয়াছে সত্য, কিন্তু একথাও তাদের বুঝিয়ে দিতে হবে যে, এতদিন যা কিছুকে আমরা উচ্চ মূল্য দিয়েছি সেগুলিকে ধ্বংস করতে পারলেই এই সমস্যার সমাধান হবে না।

৩। ১৯৭১-৭২ সালে দেশে অনেক পরিবর্ত্তন দেখা গেছে। সম্পদের আরও সুষম বন্টনের উদ্দেশ্যে ভারত সরকার স্মল ফার্মার্সস্কীম, মার্জিনাল ফারমার্স স্কীম প্রভৃতি নানা প্রকল্প রচনা করেছেন। এ ধরণের কর্মসূচী ত্রিপুরায়ও রূপায়নের জন্য কাজে হাত দেওয়া হয়েছে।

৪। রাজ্যে ইতিমধ্যে একটা মধ্যবর্ত্তী নির্বাচন সমাধা হল। দেশবাসী আবার গণতান্ত্রিক পদ্ধতিতে সমাজতন্ত্র প্রতিষ্ঠার সুস্পষ্ট রায় দিয়েছেন। গণতান্ত্রিক উপায়ে সামাজিক ন্যায়পরতা প্রতিষ্ঠার দাবী এখন আগের চেয়ে আরও বেশী সোচ্চার। জনমতের উপরেই নির্ভর করে জাতির সমৃদ্ধি। এই জনমত নূতন লোক সভায় গৃহীত নীতি সমূহের মধ্যেই হবে অভিব্যক্ত। আমি এই সুযোগে নতুন লোক সভার প্রতি ভগবানের আশীর্ব্বাদ প্রার্থনা করি যাতে করে তাঁরা সাধারণ মানুষের স্বার্থে দেশকে সঠিক পথে পরিচালিত করতে পারেন। কামনা করি দেশে দেশে সমৃদ্ধি ও কল্যাণের নব যুগ প্রবর্ত্তনে তাঁদের প্রয়াস সার্থক হোক।

৫। বাজেট প্রস্তাব রচনা করতে গিয়ে আমি আমার বিদ্যুৎ উন্নয়ন, যোগাযোগ ব্যবস্থার উন্নয়ন এবং কৃষি উৎপাদন বৃদ্ধি প্রভৃতির উপর গুরুত্ব আরোপ করে আমাদের কর্মধারাকে পরিচালিত করার চেষ্টা করছি।

৬। ১৯৭১-৭২ সালের প্রস্তাবিত কর্মসূচী সম্পর্কে বিস্তৃত বিবরণ দেওয়ার পূর্ব্বে আমি উল্লেখ করতে চাই যে, চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনা খাতে আসাম—আগরতলা সড়কটির সংস্কার ও সম্প্রসারণের জন্য ২ কোটি ৫০ লক্ষ টাকা বরাদ্দের অন্তর্ভুক্ত করা হয়েছিল। এই সড়কটি কেন্দ্রীয় সরকারের খরচে নির্ম্মাণ করা হয়েছিল বলে এর রক্ষণাবেক্ষণের ব্যয়ও কেন্দ্রীয় সরকার থেকে সরাসরি পাওয়ার জন্য আমরা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছিলাম। আমি সানন্দে আপনাদের জানাচ্ছি যে, কেন্দ্রীয় সরকার এই খরচ বহন করতে রাজী হয়েছেন এবং সড়কটি জাতীয় সড়ক

হিসেবে পরিগণিত হয়েছে। সুতরাং এই দুই কোটি পঞ্চাশ লক্ষ টাকা পরিকল্পনাকালে অন্যান্য কর্মসূচীতে বিনিয়োগ করার জন্য পাওয়া যাবে।

৭। এই বৎসর কৃষি উৎপাদন কর্মসূচী বিশেষ উদ্দীপনা সহকারে রূপায়িত করা হয়; আমি সানন্দে একথা বলতে চাই যে গত বাজেট ভাষণে আমি যে পরিমাণ খাদ্যশস্য উৎপাদনের লক্ষ্যের কথা উল্লেখ করেছিলাম তার তুলনায় ১৯৭০-৭১ সালে খাদ্যশস্যের উৎপাদন বেশী হওয়ার সম্ভাবনা রয়েছে। উৎপাদনের পরিমাণ প্রায় ২·৪৬ লক্ষ টন হবে বলে আশা করা যায়। প্রশাসকের ভাষণে কৃষিক্ষেত্রের গুরুত্বপূর্ণ কার্য্যসূচীগুলি সম্পর্কে বিস্তৃত আলোচনা করা হয়েছে এবং সেইগুলির পুনরুল্লেখ আমি করছি না। মাননীয় সদস্যগণ উপ-রাজ্যপালের ভাষণ থেকে একথা লক্ষ করেছেন যে ত্রিপুরায় কৃষি উন্নয়ন প্রচেষ্টার উল্লেখযোগ্য উন্নত হয়েছে। আগামী বৎসর এই প্রচেষ্টা আরও তরান্বিত করা হবে এইটাই আমার আশা ও কামনা।

৮। কৃষি উৎপাদন বৃদ্ধির জন্য যে সব ব্যবস্থা করা দরকার সেগুলি হল নিরাপদ বর্গা ব্যবস্থা, উন্নত প্রথার চাষবাস সম্পর্কে কৃষকদের শিক্ষা, উন্নতর চাষাবাদের জন্য কৃষকদেরকে আরও উৎসাহ দান, জলসেচের সুব্যবস্থা, ঋণের সুবিধা এবং কৃষি উৎপাদনের ন্যায্য মূল্য। যখন চাষের কাজ থাকে না তখন দরিদ্র কৃষকদের জন্য কর্মসংস্থানের ব্যবস্থা থাকা দরকার। আগামী বৎসর আমরা এমন একটি গুরুত্বপূর্ণ আইন প্রবর্তন করার আশা রাখি যা প্রকৃত কৃষকদের মধ্যে এক বিরাট পরিবর্তন আনবে। কৃষি উৎপাদন বৃদ্ধির বিভিন্ন ব্যবস্থা যেমন, ভর্তুকী মূল্যে উচ্চ ফলনশীল বীজ বিক্রয়, ভর্তুকী মূল্যে সার বিক্রয়, জল তুলে সেচ ব্যবস্থা ও পাতকূপ নির্মাণ ইত্যাদি সম্পর্কে প্রশাসকের ভাষণে বিস্তৃত আলোচনা করা হয়েছে।

৯। কৃষকদের আরও বেশী পরিমাণ ঋণের প্রয়োজনীয়তার কথা বিবেচনা করে ১৯৭০-৭১ সালে একটি শষ্য ঋণ প্রকল্প চালু করা হয়েছে এবং এই প্রকল্পটি ১৯৭১-৭২ সালেও চালু থাকবে। এই বাবদ ১৬ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। কৃষক ও ক্ষুদ্র শিল্পপতিদের চাহিদা মেটানোর জন্য রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্কগুলিও এই রাজ্যে আরও শাখা খুলছেন।

১০। কৃষকগণ যাতে বঞ্চিত না হন তার জন্য সরকার একটি স্বেচ্ছামূলক মজুত প্রকল্প চালু করেছেন। এই প্রকল্প অনুসারে নির্দিষ্ট পরিমাণ শষ্য মজুত না হওয়া পর্যন্ত কৃষকগণ স্বেচ্ছায় যে পরিমাণ ধান বা চাল বিক্রয় করবেন সেই পরিমাণ ধান প্রতি কুইন্টল ৫৬·২৫ টাকা দরে এবং চাল প্রতি কুইন্টাল ৯৩·৭৫ টাকা দরে ক্রয় করা হয়। এ বৎসর উৎসাহ ব্যঞ্জক মূল্য হিসেবে প্রতি কুইন্টল ধানের জন্য তিন টাকা ও প্রতি কুইন্টল চালের জন্য পাচ টাকা করে দেওয়া হচ্ছে।

১১। কৃষকগণ শস্য ছাড়া অন্যান্য ফসলের জন্য সারা বছর যাতে ন্যায্য মূল্য পেতে পারেন তার জন্য একটি হিমঘর নির্মাণের বরাদ্দ রয়েছে এবং ১৯৭১-৭২ সালের মধ্যে হিমঘর নির্মাণের কাজ শুরু হবে বলে আশা করা যায়।

১২। এইসব ব্যবস্থা গ্রহণের ফলে ১৯৭১-৭২ সালে ১১,৫০০ মেট্রিক টন খাদ্য শস্য বেশী উৎপন্ন হবে বলে আশা করা যায়। এর ফলে মোট উৎপাদনের পরিমাণ দাঁড়াবে প্রায় ২'৫৭ লক্ষ মেট্রিক টন।

১৩। উৎপাদন বৃদ্ধি সত্ত্বেও ত্রিপুরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারবে না। তাই, আমাদেরকে দেশের অন্যান্য স্থান থেকে খাদ্যশস্য আমদানী করতে হবে। ১৯৭০-৭১ সনে আমাদের তিনশতেরও বেশী অধিক সংখ্যক ন্যায্যমূল্যের দোকান ছিল এবং প্রয়োজন হলে এইগুলির সংখ্যা আরও বৃদ্ধি করা হবে। তাছাড়া এই বৎসর ন্যায্যমূল্যের দোকানগুলি মারফত সরিষার তেল এবং মুসুর ডাল বিক্রয় করা হয়। গত কয়েক মাস ধরে যখন মূল্যের উর্দ্ধগতি চলতে থাকে ঠিক ঐ সময়ে সরিষার তেল বিক্রয় করায় ব্যবহারকারীদের পক্ষে তা বিশেষ সহায়ক হয়।

১৪। মাছের চাষের ক্ষেত্রে ১৯৭০-৭১ সালে সংযোজিত প্রকল্প সমূহে এই বৎসর আরও গুরুত্ব সহকারে চালু রাখা হবে। ১৯৭১-৭২ সালের শেষ পর্যন্ত মাছের পোণা উৎপাদনের পরিমাণ প্রায় ৬ কোটির মত হবে বলে অনুমান করা যাচ্ছে। ব্যক্তিগত মালিকানাধীন অব্যবহৃত জলাশয়গুলিকে সংস্কার করে মাছের চাষ করতে উৎসাহ দেওয়ার জন্য ঋণ দেওয়া হয়। এই কর্মসূচীটি চালু রাখা হবে এবং ১৯৭১-৭২ সালে আনুমানিক ৬৫ একর এলাকা সংস্কার করে মাছের চাষের উপযোগী করা সম্ভব হবে বলে আমরা আশা করছি।

১৫। এই বৎসর আরও বিদ্যুৎ উৎপাদক যন্ত্র বসিয়ে মোট বিদ্যুৎ শক্তির পরিমাণ ৪,৩৪৬ কিলোওয়াট করা হয়েছে। আগরতলাতে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থায় বহুলাংশে উন্নতি হয়েছে। অনতিবিলম্বেই আরও কয়েকটি ডিজেল সেট বসানো হবে বলে আশা করা যায়। ঐগুলি স্থাপন করা হলে আগরতলাতে বিদ্যুৎ সরবরাহের অবস্থার আরও উন্নতি ঘটবে। এরপর আগরতলা থেকে একটি ১০০ কিলোওয়াট বিদ্যুৎশক্তি সম্পন্ন ডিজেল সেট উদয়পুরের বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার উন্নয়নের জন্য নিয়ে গিয়ে সেখানে স্থাপন করার প্রস্তাব হয়েছে। এগুলো সম্পূর্ণভাবে সাময়িক ব্যবস্থা এবং এর দ্বারা এ রাজ্যে সম্পূর্ণ চাহিদা পূরণ হবে না।

১৬। একথা বিবেচনা করেই আসাম থেকে প্রচুর পরিমাণে বিদ্যুৎশক্তি আনয়নের কর্মসূচীটি রূপায়িত করার জন্য আমাদের প্রচেষ্টা চলেছে। চোরাইবাড়ী থেকে আগরতলা পর্যন্ত ১৩২ কে, ভি, লাইনটি বসানোর শতকরা ৮০ ভাগ কাজ এ বৎসর শেষ হবে এবং আগামী বৎসরে ঐ কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা হচ্ছে। ১৯৭২ সালের মধ্যে ধর্মনগর ও আগরতলা ১৩২ কে, ভি, সাবস্টেশন দুটি স্থাপনের কাজ সম্পূর্ণ করা সম্ভব নাও হতে পারে। যাই হোক ১৩২ কে, ভি, লাইনের সাহায্যে আগরতলা ও তৎপার্শ্ববর্ত্তী এলাকায় সীমিত ভাবে ব্যবহারের জন্য ৩৩ কে ভি, বিদ্যুৎ আনয়নের সম্ভাবনা আছে। বিদ্যুৎ সরবরাহের নতুন লাইন দেওয়ার ক্ষেত্রে যে সব বাধানিষেধ রয়েছে আগামী বৎসর সেগুলি সম্পূর্ণভাবে দূর করাই আমাদের উদ্দেশ্য। এই বৎসরের শেষ পর্যন্ত ৭১টি এলাকায় এবং ১৯৭১-৭২ সালের মধ্যে ৯৭টি এলাকায় বিদ্যুৎ সরবরাহ করা যাবে বলে আশা করা যায়।

১৭। ১৯৭১-৭২ সালে গোমতী জলবিদ্যুৎ প্রকল্পের বাঁধ, পাওয়ার চ্যানেল, পাওয়ার হাউস ইত্যাদি এবং নালা তৈরীর কাজ চলতে থাকবে। দুঃখের বিষয় যে নানা অসুবিধার জন্য ১৯৭০ সালে স্বিরীকৃত বিভিন্ন পৌর প্রকল্পের কাজ আশানুরূপ ভাবে অগ্রসর হয়নি। আশা করা যায় যে, বৈদ্যুতিক যন্ত্রপাতি সরবরাহ ১৯৭০ সালের মধ্যেই পাওয়া যাবে।

১৮। আগামী আর্থিক বৎসরে গোমতী জলবিদ্যুৎ প্রকল্পভুক্ত বিদ্যুৎ সরবরাহের জন্য প্রয়োজনীয় ট্রান্সমিশন প্রকল্পটি হাতে নেওয়া হবে বলে আশা করা যায়।

১৯। রাজ্যে আভ্যন্তরীণ যোগাযোগ ব্যবস্থার উন্নয়নের কাজে ১৯৭১-৭২ সনেও যথারীতি চালিয়ে যাওয়া হবে। আমি পূর্ব্বেই উল্লেখ করেছি যে ভারত সরকার নীতিগতভাবে আসাম আগরতলা সড়কটিকে জাতীয় সড়ক হিসেবে গ্রহণ করতে সম্মত হয়েছেন। তারফলে আসাম আগরতলা সড়ক ব্যতীত আমাদের যে সমস্ত সড়ক বর্ত্তমান রয়েছে সেগুলির উন্নয়ন রাজ্যের দুরধিগম্য স্থানে নতুন সড়ক নির্মাণের কাজে মনোযোগ দেওয়ার সুযোগ পাওয়া যাবে।

২০। রাজ্যের শিল্পোন্নয়নের ক্ষেত্রে সমস্যাদি আগের মতই রয়ে গিয়েছে। খুবই সাধারণ ভাবে এর একটা পরিবর্ত্তন আনার জন্য আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। ভবিষ্যতে আমরা এ ক্ষেত্রে আরও এগিয়ে যাওয়ার আশা রাখি। এই উদ্দেশ্যে ১৯৭১-৭২ সনের জন্য সংশ্লিস্ট অনুদানে ৪৭ লক্ষ ৫ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

২১ রাজ্যের বন উন্নয়নের ক্ষেত্রে ১৯৭০-৭১ সনের শেষ ভাগ পর্যন্ত বিভিন্ন কর্ম্মসূচী অনুযায়ী মোট ২৫,৪২৯ হেক্টর এলাকায় বৃক্ষ রোপণ করা হয়েছে। ৭১২ হেক্টর এলাকায় রবার গাছের চারা লাগানো হয়েছে। চতুর্থ পরিকল্পনায় বনের সামগ্রিক উন্নয়নের জন্য আঠারটি কর্ম্মসূচী রূপায়িত করা হচ্ছে। ১৯৭২ সনে বিভিন্ন কর্ম্মসূচী অনুযায়ী ৯০২ হেক্টর জমিতে শিল্প ও বাণিজ্য ক্ষেত্রে ব্যবহারের উপযুক্ত বৃক্ষ রোপণের প্রস্তাব করা হয়েছে। জনসাধারণের চাহিদা অনুযায়ী জ্বালানী জন্য চারাগাছ রোপণ করা হবে। ৫০০ হেক্টর জমিতে সাধারণ বনজ সামগ্রী উৎপাদনের জন্য বনায়ণ করা হবে। তা ছাড়া, পূর্ব্ববর্ত্তী বৎসরগুলিতে যে সমস্ত বনজ সম্পদ সৃষ্টি করা হয়েছে সেগুলির রক্ষণাবেক্ষণ করা হবে এবং ১৯৭২-৭৩ সালে বনায়ণের জন্য প্রাথমিক কাজ চালিয়ে যাওয়া হবে। রবার চাষের ফল আশাব্যঞ্জক হয়েছে এবং এর সমৃদ্ধির জন্য পর্য্যায়ক্রমিক একটি কর্ম্মসূচী নেওয়া হয়েছে। বনায়নের কর্ম্মসূচীগুলি রূপায়িত করার জন্য প্রচুর শ্রমের প্রয়োজন হয় এবং এগুলি থেকে এ রাজ্যের বহু শ্রমিকে জীবিকা নির্ব্বাহের ব্যবস্থা হচ্ছে।

২২। অন্যান্য রাজ্যের মত এ রাজ্যের বেকার সমস্যা বৎসরের পর বৎসর বেড়ে চলেছে। ত্রিপুরায় এ সমস্যা বিরাট। এ অবস্থা সম্পর্কে আমরা সচেতন এবং যথাসম্ভব দ্রুত এ সমস্যার সমাধান করার জন্য আমরা আমাদের সাধ্যানুযায়ী চেষ্টা করছি। কর্ম্ম সংস্থান যাতে বৃদ্ধি পায় সেদিকে লক্ষ্য রেখে বাজেটের অন্তর্ভূক্ত বিভিন্ন প্রকল্প রচিত হয়েছে এবং প্রকৃতই যারা যোগ্য এবং যাদের কর্ম্মসংস্থানের প্রয়োজন তাদের ক্ষেত্রে যাতে সুবিচার করা যায় এমন একটি কর্ম্মসংস্থানের নীতি প্রণয়ণের সমস্যা নিয়ে সরকার গভীরভাবে চিন্তিত। বেকার

ইঞ্জিনিয়ার, গ্র্যাজুয়েট ও ডিপ্লোমাধারীদের আপাত সাহায্য হিসাবে পূর্ত্ত বিভাগের অধীনে কন্ট্রাক্টারের কাজে বিভিন্ন সুবিধা দেওয়া হয়েছে। শিক্ষিত বেকার যুবকরা খুচরা ব্যবসা সুরু করতে পারেন সেজন্য সরকার থেকে দোকান ঘর তৈরী করে তাদের ভাড়া দেওয়া হবে ! তৈল ও প্রাকৃতিক গ্যাস কমিশন তৈল অনুসন্ধানের কাজ চালিয়ে যাচ্ছেন একাজ সফল হলে অনেকের কাজের সংস্থান হবে।

২৩। শিক্ষার বর্ত্তমান কার্যসূচীগুলি আগামী বৎসরে অব্যাহত রাখার জন্য ও সকল স্তরে শিক্ষার সুযোগ সুবিধা সম্প্রসারণের জন্য যথেষ্ট পরিমাণ বরাদ্দ রাখা হয়েছে। এই বৎসর বয়স্কদের মধ্যে শিক্ষা বিস্তারের কার্যসূচীর উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। এই উদ্দেশ্যে প্রয়োজনীয় বরাদ্দ রাখা হয়েছে।

২৪। বিভিন্ন কার্যসূচীর মাধ্যমে যেমন, বালোয়ারী ও প্রাক-প্রাথমিক বিদ্যালয়ে পুষ্টিকর খাদ্য বিতরণের কার্যসূচী, সমাজ শিক্ষা কেন্দ্র ইত্যাদির সংলগ্ন হাঁস পালন কেন্দ্র, ফলের বাগান ও সব্জীর বাগান গড়ে তোলা ইত্যাদির মাধ্যমে সমষ্টি উন্নয়ন প্রসারের কথা চিন্তা করা হয়েছে। এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে, জনসাধারণ যদি এই সব কর্ম্মসূচী রূপায়ণে ঐকান্তিকভাবে সাহায্য করতে এগিয়ে আসেন তবেই এগুলি সার্থক হবে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, বালোয়ারী, প্রাক-প্রাথমিক স্কুল ও সমাজ শিক্ষা কেন্দ্র নির্ম্মাণের জন্য জমি, শ্রম ও সাজসরঞ্জাম দান করার জন্য উৎসাহিত করে তোলা হয়েছে।

২৫। এটা অত্যন্ত আশার কথা যে, ত্রিপুরায় স্কুল ও কলেজের ছাত্রছাত্রীরা জিমনাষ্টিক. খেলাধুলা ও সাঁতারে তাদের কৃতিত্বের পরিচয় দিয়ে যাচ্ছেন। বিভিন্ন সর্ব্বভারতীয় প্রতি-যোগিতায় তাঁরা বেশ কিছু সংখ্যক স্বর্ণ, রৌপ্য ও ব্রোঞ্জ পদক লাভ করেছেন। ত্রিপুরার জুনিয়ার বালকদের জিমনাষ্টিক দল সকলের জন্য উন্মুক্ত সর্ব্বভারতীয় প্রতিযোগিতায় যথাক্রমে দ্বিতীয় ও ষষ্ঠ বারের মতো তাদের চ্যাম্পিয়ানশিপ অক্ষুণ্ণ রেখেছে। আগরতলার মহারাজা বীর বিক্রম কলেজের ছাত্র শ্রীহীরালাল রায় শারীরিক দক্ষতার জাতীয় পুরস্কার প্রতিযোগিতায় পুরুষ বিভাগে প্রথম হয়েছেন ও মহিলা কলেজের ছাত্রী কুমারী অনিমা বণিক মহিলা বিভাগে প্রথম হয়েছেন। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, এই বৎসর রাজ্যের আটজন ছাত্র তাদের ক্রীড়া প্রতিভার জন্য জাতীয় পর্যায়ের বৃত্তি পেয়েছেন এবং ১২ জন ছাত্র সর্ব্বভারতীয় নির্ব্বাচনের ভিত্তিতে রাজ্য পর্যায়ের বৃত্তি পেয়েছেন।

২৬। তপশিলী জাতি ও উপজাতি কল্যাণের জন্য ১৯৭১—৭২ সালে রাজ্য ও কেন্দ্র প্রবর্ত্তিত পরিকল্পনার খাতে মোট ৪৬·৫২ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে। সংক্ষেপে এই কার্যসূচী হ'ল অনুদানের সাহায্যে জুমিয়াদের পুনর্ব্বাসনের সংশোধিত প্রকল্পটি চালু রাখা। অমরপুরের পাইলট প্রজেক্টটি চালু থাকবে। তপশিলী জাতি উপজাতি কৃষকগণ বিশেষ করে সদ্য পুন-র্ব্বাসিত কৃষকগণকে বিনামূল্যে উন্নতধরণের ধান ও আলু বীজ, ফলের চারা ও কলম বিতরণ করা হবে এবং এজন্য মোট ২·৩১ লক্ষ টাকা ব্যয় হবে। কয়েক রকমের শস্য, ডাল, তৈলবীজ আঁখ, সোয়াবীন তুলা প্রভৃতি উৎপাদনের জন্যও তাদের উৎসাহিত করা হবে। শিল্প শিক্ষা কেন্দ্রে তপশিলী জাতি ও উপজাতিদের প্রশিক্ষণ দানের জন্য ষ্টাইপেণ্ড বাবত এবং উপজাতি

দেখব যে বছর বছর বছর অনেক হেডে অনেক টাকা ফেরত যায়, এই যে ফেরত যাওয়া, ডিউ টাইমে কাজটা কমপ্লীট না করার দরুণ, সেই সম্বন্ধে দৃষ্টি রাখা প্রয়োজন। কারণ একটা জিনিষ আমরা জানি যে ইণ্ডিয়া গভর্নমেন্ট থেকে অনেক দয় দরবার করে টাকাটা আমরা আনি, এবারেও আমরা দেখছি যে ফাইভ ইয়ার প্লেনে মোর স্থান ফিফটি ক্রোরস অব রুপিজ চেয়েছিলাম, তার মধ্যে মাত্র ৩৮ কোটী টাকা পেয়েছি, অর্থাৎ লেস পেয়েছি। এত কষ্ট করে টাকা আনার পর, সেই টাকা ডিউ টু সাম টেকনিক্যাল ডিফিকালটীজ অর কর সাম আদার রিজনস সেই টাকাটা ইন প্রপার টাইমে খরচ করতে পারছিনা, সেই টাকাটা ফেরত যাচ্ছে, সঙ্গে সঙ্গে আবার আমরা এক্সেস ডিম্যাণ্ডের জন্য দাবী করছি, কাজেই এই সম্পর্কে কি করা যায়, টাকাটা যাতে ঠিক সময় মত প্রপারলি ইউটালাইজ করা যায় সেটার দিকে দৃষ্টি দিতে বলব। কারণ টাকাটা যদি প্রপারলি ইউটি-লাইজ করতে না পারি তাহলে ডেভেলপমেন্ট-এর কাজ হেম্পার করে। এ্যাজ ফর এগজাম্পল আমি এখানে বলব যে আমরা গতবার দেখেছি যে মেডিক্যাল ডিপার্টমেন্টের বাজেটে হাসপা-তাল একসপানশান বাবদ টাকা ছিল কিন্তু সেই টাকা ব্যয় হয় নাই কিন্তু আজকে এখানে মেডিক্যাল ডিপার্টমেন্টের জন্যও একসেস ডিমাণ্ড এখানে পেশ করা হয়েছে। কাজেই আমি একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি যে এই যে টেকনিক্যাল যে অসুবিধা আছে সেগুলি যাতে ওভার কাম করা যায়, ডেভলাপমেন্ট-এর কাজগুলি যাতে করা যায়, ঐ দিকে আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সামগ্রিক ভাবে এই সাপ্লিমেন্টারী গ্রান্টের প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করি। প্রফেসার ইউ, কে, রায় যে আমাদের ইলেকশানের বাবদ যে টাকা চাওয়া হয়েছে সেই বিষয়ে বলতে গিয়ে বলেছেন যে সেটা জানুয়ারীতে পাশ করিয়ে নেওয়া উচিত ছিল। কিন্তু আমরা দেখছি যে অন দি ইভ অব দি মার্চ যে লোকসভার ইলেক-শান হবে সেটা জানুয়ারীর লাষ্ট পার্টে ডিসাইডেড হয়েছে। কাজেই উইদ ইন এ মান্থ সেটা আমাদের হাউসের কাছে পেশ করে এ্যাপ্রুভ করিয়ে নেওয়া সেটা ইম্পসিবল। কাজেই আমি বলব যে এটা শুধু বলা হয়েছে বক্তৃতা করার জন্য, খুঁত ধরার উদ্দেশ্য নিয়ে এই হাউসের মধ্যে এটা বলা হয়েছে বলেই আমি মনে করছি। সাপ্লিমেন্টারী বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ স্পীকার**—শ্রীযতীন্দ্রকুমার মজুমদার।

**শ্রীযতীন্দ্রকুমার মজুমদার :**—মিঃ স্পীকার স্যার, সাপ্লিমেন্টারী ডিমাণ্ড ফর গ্রান্টস ফর ১৯৭০-৭১'এর জন্য যে আমাদের মাননীয় অর্থ মন্ত্রী বরাদ্দ চেয়েছেন, সেটা আমি সমর্থন করি। কথা হচ্ছে, সাপ্লিমেন্টারী ডিমাণ্ড সম্পর্কে প্রত্যেক বছরই কথাবার্ত্তা এবং আলোচনা হয়, সমস্ত মাননীয় সদস্যরাই জানেন আমাদের কি ডিফিক্যালটিজ আছে। মাননীয় সদস্য প্রমোদবাবুও স্বীকার করেছেন যেহেতু ইউনিয়ন টেরিটোরী, গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া থেকে যা করে দেয়, সেটাই আমাদের মেনে নিতে হয়। তিনি বলেছেন যে ডিফিক্যালটিজ আছে

কিন্তু একটা কথা আমি এখানে বলতে চাই যে সদস্যরা বলেছেন যে এটা আইন সম্মত হয় নাই, এর উপর আমি বলব যে আমাদের ইউনিয়ন টেরিটরিজ এ্যাক্টের সেকশান ৩০'তে কি আছে—সেখানে আছে Section 30(1) (b)—if any money has been spent on any service during a financial year in excess of the amount granted for that service and for that year, cause to be laid before the Legislative Assembly of the Union Territory, with the previous approval of the President—কাজেই এটা বে-আইনি হয়েছে, আইন সম্মত হয় নাই, একথা আমি স্বীকার করতে পারি না, এই বিল প্রেসিডেন্ট অব ইণ্ডিয়ার এ্যাপ্রুভেল নিয়ে সম্পূর্ণ আইন সম্মতভাবে এসেছে এবং তার সঙ্গে একসেস ডিমাণ্ডও এসেছে। অন্যান্য ইউনিয়ন টেরিটরিগুলিতে যেভাবে আসে, আমাদের এখানেও সেভাবে এসেছে। উদাহরণস্বরূপ এখানে বলা যেতে পারে যে গভর্ণমেণ্ট এমপ্লয়ীদের ইন্টারিম রিলিফ দেওয়া হয়েছে গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়া ত্রিপুরা সরকারকে চিঠি দিয়ে, রেডিওগ্রাম করে জানিয়ে দিয়েছে যে এই ইন্টারিম রিলিফ রিট্রোসপেকটিভ এফেক্ট দিতে হবে, ত্রিপুরা সরকার নীতিগতভাবে সেটা মেনে নিয়েছেন সেইজন্য টাকা বেশী খরচ হয়েছে, সেটা আমরা মেনে নেব না, সরকারী কর্ম্মচারীরা দেশের জন্য কাজ করছেন সেটা মেনে নেব না, কোন সদস্য একথা বলতে পারেন বলে আমার মনে হয় না, এটা অত্যন্ত দুঃখের বিষয়। আমাদের মাননীয় সদস্য শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ ইলেকশান সম্পর্কে উল্লেখ করেছেন যে লোকসভা এ্যাসেম্বলী ডিসেম্বর মাসে ডিজলভড হয়েছে, তারপর ডিসেম্বর মাসে এ্যাসেম্বলী ডেকে সাপ্লিমেণ্টারী বাজেট করে পাশ করিয়ে নেওয়া সেটা বাস্তব ক্ষেত্রে সম্ভব নয়। আমরা সাপ্লিমেন্টারী বাজেট আলোচনা করি আমাদের কিভাবে খরচ করতে হবে কি করে কাজ করতে হবে সেটা দেখা দরকার। মাননীয় সদস্য প্রমোদবাবু পাবলিক এ্যাকাউন্টস্ কমিটিরও সদস্য। আজকে আমরা যে বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই, সেই বিষয়ে আমরা সেখানে আলাপ আলোচনা করেছি এবং মনে হয় হাউসে এবার সেটা আসবে, সেটা সিক্রেট ব্যাপার, কাজেই সেই ব্যাপারে কিছু আউট করা যায় না। মাননীয় সদস্য সেই বিষয়ে জেনেশুনে কি করে এইসব কথা বললেন আমি বুঝতে পারছি না। তিনি এইভাবে সাপ্লিমেণ্টারী বাজেটের উপর ক্রিটিসিজম করে ভাল করেছেন বা ভাল দৃষ্টান্ত রেখেছেন বলে আমার মনে হয় না। কাজেই আমি এই সাপ্লিমেণ্টারী বাজেটকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার** :—শ্রীনরেশ রায়।

**শ্রীনরেশচন্দ্র রায়** :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী হাউসের সামনে যে সাপ্লিমেণ্টারী বাজেট এনেছেন সেটা আমি সমর্থন করছি এবং এর পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্যগণ যে কথা বলেছেন সেই কথার মধ্যে কতগুলি অযৌক্তিক কথা আমরা দেখতে পাই। কারণ সেটা অযৌক্তিক এই দিক দিয়ে যে আমাদের প্রয়োজনে খরচ করা হয়েছে, সেই খরচ বা টাকাটা আমরা দাবী করতে পারব না, এই একটা উদ্ভট কথার যে কি অর্থ থাকতে পারে

আমি বুঝি না। আমার মনে হয় শুধু বিরোধিতা করে হাউসে জানিয়ে দেওয়া যে আমরা বিরোধিতা করেছি এবং মন্ত্রীরা যা করে তা ঠিক নয়, এটা বাইরের মানুষকেও জানিয়ে দেওয়ার একটা উদ্দেশ্য। শুধু এর জন্যই উৎসাহ নিয়ে আলোচনা করা। এছাড়া কোন অর্থ থাকতে পারে না। আমরা খরচ করেছি টাকা ত্রিপুরার প্রয়োজনে, ত্রিপুরার ইলেকশনের প্রয়োজনে এবং যে ইলেকশান আগে থেকে জানা ছিল না যে সেটা হবে কি না অথচ তারাও জানেন যে জানুয়ারী মাসে ইলেকশনের আগে পর্যন্ত এই বাজেট আনা যেত না। তবু তারা বলেছেন যে ইলেকশন পারপাসে খরচ করা হয়েছে, এটা কেন আগে আনা হল না। এই কথার বোধহয় তারা নিজেরাই জবাব দিতে পারবেন না, এখন তারা বেকায়দায় পড়ে গেছেন বলে মনে হচ্ছে। সুতরাং এই সমস্ত কথা বলে আমাদের বাজেটকে, আমাদের পলিসিকে নস্যাৎ করা ঠিক নয় বলে আমার বিশ্বাস। সেজন্যই এই বাজেটের প্রতি আমি পূর্ণ সমর্থন জানিয়ে বিরোধী দলের কথাগুলির বিরোধিতা করে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রীনিশিকান্ত সরকার :**—এটা তো আইনগত কথা, এই বাজেট আগেও করতে পারে পরেও করতে পারে। তারা বলেছে আমরা তো দিবই, তারা আগে কেন নিল না। এটা জানা কথা ভারত সরকার টাকা দেয়। যেমন বেতন বৃদ্ধি কর্মচারীদের। যখন অভাব দেখা দেয় সেই সময়ে গ্রামে বা মহকুমায় টাকা খরচ হয় রিলিফের ব্যাপারে। এটা তারাও জানে। সেজন্য সময়ে সময়ে টাকাটা খরচ হয়। এটা আইনগত বাধা নাই। এটা আগেও দিতে পারে, পরেও দিতে পারে। এটা তারা জানে যে টাকাটা দিব কিন্তু আগে নিলেন না কেন। এই হেডের টাকাটা ঐ হেডে খরচ হয়ে যায় পরে সেটা প্রয়োজনবোধে অ্যাসেম্বলীতে পাশ করিয়ে নেওয়া হয়। এটা আগে নিতে হবে পরে নিতে পারবে না সেটা ঠিক নয়। তবে আমার মনে হয় যদি মাসে মাসে একটা অ্যাসেম্বলী সেসান হত তাহলে আমরা ২৫ টাকা করে পেতাম আর টি, এ পেতাম এটাই বোধহয় তাদের মনের কথা। তাই এটাতে আমি আলোচনা কি করব। এটা ম্যান পাওয়ারে খরচ হয়। যখন বর্ষা আসে, তখন একটা অ্যাসেম্বলী করতে হবে। যখন অভাব দেখা যায় গ্রামে তখন তাদের কাজ দিতে হয়, যখন দুর্ভিক্ষ লাগে তখন একটা অ্যাসেম্বলী করতে হবে এবং টাকা পাশ করিয়ে নিতে হবে। তারা নিজেরাও বলছেন টাকাটা আমরা দিতাম। কিন্তু এটা আগে নিলেন না কেন। তবে কেন এটা করছেন? তারা লোকের কাছে গিয়ে বলবেন যে আমরা এই কথা বলে এসেছি অ্যাসেম্বলীতে। তবে তারা দলে ভারী সেজন্য আমাদের কথা গ্রাহ্য হল না। কিন্তু যারা এই কথা বলছেন তারা এই দলে তো আগেও ছিলেন। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি সাপ্লিমেণ্টারী বাজেট সমর্থন করেই আমার বক্তব্য এখানে শেষ করলাম।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে সাপ্লিমেণ্টারী বাজেটে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে সেটা অগণতান্ত্রিক পদ্ধতিতে চাওয়া হয়েছে। আমরা এখানে জনতার প্রতিনিধি হিসাবে এসেছি। কাজেই সেই দিক থেকে টাকা খরচের আগে

কেন টাকা খরচ হচ্ছে সেটা আমাদের জানা উচিত এবং এটা আগেই আলোচনায় আসা উচিত। মাননীয় সদস্যরা বলেছেন যে. পি, এ, সি, এর রিকমেণ্ডশন এখানে আছে ইত্যাদি। তাহলেও আমাদের সকল সদস্যরা মিলে মিশে আলাচনা করা উচিত কি বাবতে এই টাকাটা খরচ হচ্ছে। কাজেই আমি মনে করি অগণতান্ত্রিক পদ্ধতিতে এই কাজগুলি হয়েছে এবং তার জন্য মাননীয় সদস্যরা বলেছেন এটা বে-আইনী হয়েছে। তারা জনপ্রতিনিধিকে সম্মান দিতে চায় না। তারা তাদের ব্যক্তিকে বড় দেখানোর জন্য এই সমস্ত কাজ করছে। কাজেই আমি মনে করি হাউসের মধ্যে আলোচনা করে এটা আগেই পাশ করানো উচিত ছিল। এই বলে আমি এই সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী হাউসের মধ্যে যে সাপ্লিমেণ্টারী বাজেট পেশ করেছেন এই সম্পর্কে আজকে নূতন করে সমালোচনা আলোচনা হচ্ছে। প্রত্যেক বছরেই আলোচনা হয়। উনারা নিজেরাও স্বীকার করেন যে একই সংগে মেন বাজেটের সংগে এটা হওয়া উচিত নয়। কাজেই এটা মেন বাজেট আসার আগেই আসা উচিত ছিল। এই প্রসঙ্গে সমালোচনার উত্তর দিতে গিয়ে মাননীয় সদস্য নরেশ রায় এবং মাননীয় সদস্য নিশিকান্ত সরকার যে সমস্ত কথার অবতারণা করেছেন সেটা শুনলে মানুষ অনেকটা তরকারীতে লবন না দিলে যেমন অবস্থা হয় অনেকটা সেইরকম হয়েছে। কেন টাইমলী এটাকে করা হল না? বছরের শেষ দিকে যখন মেন বাজেট প্লেস করা হয়েছিল তাতে যদি না কুলায় তখন আরও টাকার দরকার পড়লে বছরের শেষ দিক এটা প্লেস করবার কথা। এটা হচ্ছে সাধারণত পার্লামেণ্টারী কনভেনশান। অন্য ষ্টেটগুলিতে তারা তাই করে থাকেন। এটা হচ্ছে মেন বাজেট সাপ্লিমেণ্ট করা। যে বাজেট করা হয়েছিল তাতে কুলোচ্ছে না। সেজন্য সাপ্লিমেণ্ট করা হচ্ছে। কাজেই এটা ডিসেম্বর বা জানুয়ারীর প্রথম দিকে আসতে পারত। এই সময় সুযোগ তাদের নাই এমন কোন কথা নয়। এই যে সাপ্লিমেণ্টারী বাজেট নিয়ে আমরা আলোচনা করছি এটা হচ্ছে মরা মানুষকে তুলে ফাঁসি কাষ্ঠে ঝুলানো। এটা অলরেডি খরচ হয়ে গেছে। এটা কমিটেড এক্সপেণ্ডিচার। এটা কম খরচ করা উচিত ছিল বা এটা বেশী করা উচিত ছিল এই কথা বলার কোন সুযোগ এখানে নাই। কাজেই এটা প্রত্যেক বছরে গতানুগতিক ভাবে যেভাবে করা হয় অন্যান্য ষ্টেটেও করা হয়। কিন্তু একটা কথা আছে চোরা না শুনে ধর্ম্মের কাহিনী। তারা নিজেরাও বলেন এটা খরচ হয়ে গেছে। এটা অনলী টু রেগুলেরাইজ। কাজেই আমি ডিটেলসে যাচ্ছি না। মোটামুটি এটা এইভাবে না করে তাদের জানা উচিত যে ত্রিপুরাতে যখন একটা অ্যাসেম্বলী আছে তখন ডিসেম্বর মাসে বা জানুয়ারী মাসে বা ফেব্রুয়ারী মাসেও করতে পারত। তাহলে জিনিষটা প্রপার হত। কাজেই যে সমস্ত বিষয় বস্তু হাজির করা হয়েছে তাতে আমরা দেখতে পাই যে লাষ্ট ফিনানসিয়াল ইয়ারে যে বাজেট প্লেস করা হয়েছিল তাতে আগেও আমরা বক্তব্য রেখেছিলাম যে টাকার ব্যয় বরাদ্দ বেশী করে করা দরকার। কাজেই সে দিক দিয়ে আজকে যে সমস্ত বিষয়বস্তু এখানে হাজির করা হয়েছে, এগুলি গত ফিনানসিয়েল ইয়ারেও রাখা

হয়েছিল এবং তখনও আমরা এই সম্পর্কে আমাদের বক্তব্য রেখেছিলাম। অর্থাৎ আমরা বিরোধী পক্ষ থেকে তখন যেসব কথা বলেছিলাম, সেগুলি আজকে এই সাপ্লিমেন্টারী বাজেট আনাতে আরও বেশী করে প্রমাণিত হচ্ছে। আজকে আমি এজন্য একটা ছোট্ট ঘটনার কথা এখানে উল্লেখ করতে পারি, সেটা হল গত বছরের পল্লীমঙ্গল স্কুল নামে একটা বিল্ডিং কন্‌ষ্ট্রাকশান করবার জন্য ৫০ হাজার টাকা বাজেটে ধরা হয়েছিল, কিন্তু টাকাটা আদৌ খরচ করা হল না, টাকাটা শুধু বাজেটের মধ্যেই রয়ে গেল। কিন্তু এখন দেখা যাচ্ছে যে বাজেটে ঐ কাজের জন্য টাকাটা আর নেই। এখন আমার প্রশ্ন হল এই টাকাটা কোথায় গেল? অর্থাৎ আমাদের বাজেটের মধ্যে কোন টাকাটা খরচ করা সম্ভব আর কোন টাকাটা খরচ করা সম্ভব নয় এবং কোন কোন হেডে আরও বেশী টাকার দরকার, আর কোন কোন হেডে টাকার পরিমাণ কম হলে চলবে, এই সব বিচার বিবেচনা করে আমাদের যে একটা সাপ্লিমেন্টারী বাজেট করা দরকার, সেটা ঠিক মত হচ্ছে না বলেই আমার ধারণা। তাই আজকে জেনারেল বাজেটের সংগে এই সাপ্লিমেন্টারী বাজেটটা পাশ করিয়ে নেওয়ার জন্য তাড়াহুড়া করে আনা হয়েছে। সেজন্য আমি বলছি যে আমাদের পার্লামেন্টে বা লেজিস্‌লেচারগুলিতে যে সব কনভেনশান আছে, সেগুলি যাতে ঠিকঠিকভাবে পালন করা হয়, সেজন্য আমাদের সদা সতর্ক থাকা দরকার। এবং রুলিং পার্টিরও এগুলি ফলো করা দরকার বলে আমি মনে করি। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :— মাননীয় স্পীকার স্যার, আজকে সরকার পক্ষের কয়েকজন সদস্য এই সাপ্লিমেন্টারী বাজেট সম্পর্কে আলোচনা করতে গিয়ে বলেছেন যে এই বাজেট নাকি এই হাউসে আইন মাফিক আনা হয়েছে এবং আমাদের বিরোধী পক্ষ থেকে যে সব কথা বলা হয়েছে, সেগুলি অতিরিক্ত এবং আইনানুগ নহে। আর একজন সদস্য বলেছেন যে আগে তো আপনারাও এই পার্টিতে ছিলেন, তখন তো এই সব নিয়ে আর আলোচনা করেন নি, এখন কেন এই সব নিয়ে আলোচনা করছেন। আমি কিন্তু তাদের এই কথার উত্তর দিতে গিয়ে বলব এবং আমাদের মাননীয় সদস্য প্রমোদ বাবুও একটু আগে বলে গিয়েছেন যে আপনাদের পার্টি আজকে ব্রুটাল মেজরিটিতে পরিণত হয়েছে, তার দরুন ঐ পার্টি একটা ডিক্টেটারসীপে পরিণত হয়েছে। আমরা কিন্তু আপনাদের এই ডিক্টেটার শীপ মানতে রাজি নই, আর সেজন্যই তো আমরা আপনাদের কাছ থেকে আলাদা হয়ে যেতে বাধ্য হয়েছি। আজকে ওরা যেটা বলতে চাইছেন, সেটা হল আজকে হাউসের মধ্যে তারা যেটা নিয়ে আসবেন, সেটা আইনী হউক আর বেআইনী হউক আমাদের সেটা সাপোর্ট করে যেতে হবে। কিন্তু মাননীয় সদস্য প্রমোদ বাবু যে কথাগুলি বললেন, সেগুলি কি আইনের কথা বললেন না বেআইনী বললেন, সেগুলি তো আপনারা একবারও ভেবে দেখলেন না। তাই আমাকে উনাদের কাউলের বই থেকে পড়ে শুনিয়ে দিতে হচ্ছে—**Demand for money already spent in excess of voted grant are not made by way of supplementary grant but in the form of excess grant,** সুতরাং আজকে যদি কোন মন্ত্রী

মহোদয় বলেন যে আমি যা বলছি সেটাই আইন, এটা আমরা কোন মতেই গ্রহণ করতে পারি না। কেননা তারা এটা বলতে পারেন, যেহেতু তাদের এই হাউসে ব্রুটাল মেজরিটি রয়েছে, সেজন্য। আমরা দেখেছি আজকে গত ৪ বছর ধরে ত্রিপুরা রাজ্যের মধ্যে যেটা চলছে, সেটা হচ্ছে ভোটের মেজরিটি নিয়ে চলছে। তাই উনাদের কাছে আমার বিশেষ অনুরোধ হল, তারা যদি আমাদের কোন কথার উপর উত্তর দিতে হয়, তাহলে সেটা যেন ভাল করে জেনে শুনে দেন। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীবাজুবন রিয়াং** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই হাউসের সামনে যে সাপ্লিমেণ্টারী বাজেট টা আনা হয়েছে, এটাকে আমি অন্তর দিয়ে সমর্থন করতে পারছি না। তার কারণ হল এখানে ডিমাণ্ড নাম্বার নাইনে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে, তার কারণ দেখানো হয়েছে মন্ত্রী মহোদয়ের বেতন ও ভাতা বৃদ্ধি হেতু অতিরিক্ত ব্যয় হবে। আজকে কেন এই সাপ্লিমেণ্টারীটা এসেছে, এসেছে এই কারণে যে মন্ত্রীদের আরও বেশী করে বেতন ও ভাতা দিতে হবে, সেইজন্য এবং তাদের বেতন বাড়ানোর জন্যই এটা আনা হয়েছে। তারপরে আছে ডিমাণ্ড নাম্বার সেভেণ্টিনে—এগ্রিকালচার ডিপার্টমেণ্টের জন্য অতিরিক্ত ব্যয়, এই ব্যয় হবে ঐ ডিপার্টমেণ্টের জন্য পোষ্টেজ এবং ষ্টেশনারী কিনতে হবে বলে। এটাকে কিন্তু আমাদের কৃষকদের সাহায্য করবার জন্য অতিরিক্ত ব্যয় হচ্ছে না। আগেও এই খাতে অনেক টাকা বাজেটে ধরা ছিল এবং তা সত্বেও আরও ধরা হল। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমাদের এই সরকার সত্যি যদি আমাদের কৃষকদের উন্নতি করতে চান এবং আমাদের জনসাধারণের উন্নতি করতে চান এবং তার জন্য যদি অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হত, তাহলে হয়তো আমাদের সমর্থন করতে অসুবিধা হত না। কিন্তু তারা ওসব কিছু করছেন বলে আমার মনে হয় না। তাছাড়া এই যে সাপ্লিমেণ্টারী বাজেট এখানে আনা হয়েছে, তারজন্য যে টাকা খরচ হচ্ছে সেটার সবটাই আমাদের সেণ্ট্রাল গভর্ণমেণ্ট দিচ্ছে। কাজেই সরকার যে যে হেডে টাকা অতিরিক্ত ধরেছেন, তার অধিকাংশই খরচ হয়ে গেছে বা থার্টি ফার্ষ্ট মার্চের মধ্যেই খরচ হয়ে যাবে, সেজন্য আমি মনে করি যে এই নিয়ে এখানে বেশী করে আলোচনা করার কিছু নেই এবং আলোচনা করাটাও একটা নিছক লোক দেখানো ছাড়া আর কিছু নয়। শুধু মাত্র এই হাউসে এটাকে এনে রেগুলারাইজ করে নেওয়া হল আমাদের এই মন্ত্রী পরিষদের কাজ। কেননা তাদের এই হাউসে ভোটের জোর রয়েছে, আমরা এটার বিরোধীতা করলেও এটা পাশ হয়ে যাবে। তারপরে আর এক জায়গাতে দেখতে পাচ্ছি—"Excess is due to repair of departmental vehicles consumption of petrol etc. for extra tours undertaken in connection with Procurement operation and loan realisation drive". এতে বুঝা যাচ্ছে যে গাড়ীর পেট্রোল খরচ করে টুর দিয়ে সরকারী কর্ম্মচারীদের অতিরিক্ত টি, এ, এ্যাণ্ড ডি, এ দিয়ে তাদের ভোটটা পাওয়াই হল তাদের উদ্দেশ্য। আর মন্ত্রীদের বেতন বাড়ানোই যদি এই সাপ্লিমেণ্টারী বাজেট করার উদ্দেশ্য হয়ে থাকে, তাহলে আমি বলব যে এতে জনসাধারণের কোন উপকারেই আসবে না। এটা হল একটা পোষ্ট মর্টেম করে পরীক্ষা নিরীক্ষা করেন, তেমনি এই বাজেট-

টাকেও আমাদের এখানে পোষ্ট মর্টেম করার জন্য আন হয়েছে। কাজেই আমি এটাকে কোন মতেই সমর্থন করতে পারি না। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থ মন্ত্রী এই হাউসের সামনে যে সাপলিমেণ্টারী বাজেট রেখেছেন, আমি সেটাকে সমর্থন করি। প্রতি বছরই আমাদের হাউসে এই ধরণের সাপ্লিমেণ্টারী আসে এবং আমরা সেটা আলাপ আলোচনা করে পাশ করিয়ে দেয়। এবং এই বছরও সেইভাবে আমাদের কাছে সাপলিমেন্টারী বাজেটটা আনা হয়েছে, কাজেই এটা বে-আইনী হয়েছে বলে আমি মনে করি না। তবে যে সব সদস্য যেমন প্রমোদ বাবু এবং ইউ, কে, রায় মহাশয় এই সম্পর্কে অনেকগুলি কথা হাউসের সামনে রেখেছেন, আমি সেগুলি সম্পর্কে কয়েকটা কথা এখানে বলতে চেষ্টা করছি। আমাদের আগামী বছরে কি পরিমাণ অর্থের প্রয়োজন হবে, সেটার একটা আনুমানিক হিসাব ধরে আমাদের বাজেট তৈরী করতে হয় এবং বছরের শেষে দেখা যায় যে কোন কোন ক্ষেত্রে বিভিন্ন খাতে যে টাকা ধরা হয়েছিল, সেটা কোথাও কম হয় আবার কোথাওবা বেশী হয়। কাজেই যেখানে যেখানে কম হয় সেটার জন্য আমাদের আবার নতুন করে টাকা বরাদ্দ করতে হয় এবং এভাবে বছরের শেষে একটা সাপলিমেনটারী বাজেট আমাদের তৈরী করতে হয়, আর সেটাকে এই হাউস থেকে পাশ করিয়ে নিতে হয়। এটা যে আমাদের এখানে হচ্ছে, এমন নয়। ভারতবর্ষের প্রত্যেকটি রাজ্যে এভাবে সাপলিমেন্টারী বাজেট তৈরী করে হাউসের অনুমোদন নেওয়ার জন্য প্রেস করতে হয়। তাই এখানে যদি একটা উদাহরণ দিয়ে বুঝানো যায়, তাহলে সেটা আমাদের সকলের কাছে পরিষ্কার হয়ে যাবে, যেমন ধরুন ডিমাণ্ড নাম্বার ৪৪ আছে

ডিমাণ্ড নাম্বার ৪৪—Loans ond Advances by the State/Union Territory Governments—এখানে আমাদের ওরিজিন্যাল বাজেটে ৭২ লক্ষ টাকা ছিল, পরবর্তীকালে ১৩ লক্ষ টাকা চেয়েছেন, কেন চেয়েছেন তাও বলা হয়েছে। (b) the scheme in regard to 'Short terms loans to the farmers—এর জন্য চাওয়া হয়েছে। তারপর

(d) Additional provision is necessary due to renewal of scholarships for the batches of 1963-64 to 1968-69. বিশেষ কারণ উদ্ভূত হয়েছে, তাদের স্কলারশিপ রিনিউ করার জন্য এবং কৃষকদের বিশেষ ঋণ দেওয়ার, তার জন্য ১০ লক্ষ টাকা ধরা হয়েছে সেটা আমরা পেয়েছি। ইণ্ডিয়া গভর্ণমেণ্ট থেকে সেটার স্যাংশ্যান এসেছে ৩০শে জুলাই, কাজেই গত বছর বাজেটে সেটা ধরা সম্ভবপর ছিলনা, পরবর্তীকালে ইণ্ডিয়া গভর্ণমেণ্ট থেকে স্যাংশান আসার পর সাপলিমেন্টারী বজেটে ধরা হয়েছে। অনেকে বলেছেন যে সাপলিমেন্টারী বাজেট ২/১ মাস আগে ডিসেম্বর-জানুয়ারী মাসে যদি আসত, তাহলে আলোচনা করতে পারতাম। কিন্তু এই যে আলোচনা সেটা নিরর্থক, কেন নিরর্থক সেটা আমি ডিমাণ্ড নাম্বার ৪২—Payment of commuted value of pension, এখানে যে টাকাটা চাওয়া হয়েছে অতিরিক্ত সেটা ডিউ টু পেমেন্ট অব কমিউটেড পেনশান। এখন কোন কর্ম্মচারী কোন্ সময়ে পেনশানে

যাবেন, উনি তার পেনশানের একটা অংশ কমিউট করবেন কি না সেটা জানা নাই। উনি যদি কমিউট করতে চান, তাহলে এই হাউসের সাধ্য নেই তাকে অস্বীকার করা। কাজেই মাননীয় সদস্য যে বলেছেন যে ইন এ্যাডভান্স এলে পরে আলোচনা করতে পারতাম, ডিসেম্বর বা জানুয়ারীতে আসলে পরে আলোচনা করা যেত, সেই আলোচনা নিরর্থক। সাপলিমেন্টারী গ্র্যান্ট হাউসে যেভাবে এসেছে সেটা আইনসঙ্গত ভাবেই এসেছে।

আজকে হঠাৎ করে নির্ব্বাচন এসে গেল, কাজেই তার জন্য আগে থেকে মঞ্জুর করিয়ে নেওয়া সেটা সম্ভব নয়। কাজেই অন্যান্য বছর যেভাবে এই সময়ে আমরা সাপলিমেন্টারী বাজেট পাশ করিয়েছি, এবারও সেইভাবে এসেছে এবং আইনসঙ্গত ভাবে এসেছে।

**মিঃ স্পীকার** :—শ্রীপ্রফুল্ল কুমার দাশ।

**শ্রীপ্রফুল্ল কুমার দাশ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের সাপলিমেন্টারী যে ডিমাণ্ড এসেছে, আমি এটার সমর্থনে কথা বলছি। বরাবরই এই সাপলিমেন্টারী ডিমাণ্ড হাউসে আসে এবং সাপলিমেনটারী ডিমাণ্ড সম্বন্ধে বলতে গিয়ে বিরোধী দলের থেকে অনেক সময় আক্রমণাত্মক কথা বলা হয়, সেটা আমার মনে হয় সেটা সাপলিমেন্টারী ডিমাণ্ডের যৌক্তিকতা থাকলেও তারা শুধু দলগত স্বার্থের দিক থেকে উনারা আলোচনায় অংশ গ্রহণ করেন। যদি সাপলিমেন্টারী গ্র্যান্ট বে-আইনীভাবে এই হাউসে আনা হত, তাহলে উনার সেই আইন দেখিয়ে বলতে পারতেন যে সাপলিমেন্টারী গ্র্যান্ট এইভাবে আসতে পারে না, কিন্তু সেটা আইনে আছে বলেই উনারা সেটাকে আইন দেখিয়ে বলতে পারছেন না এবং এই সম্পর্কে মাননীয় সদস্য সুনীল দত্ত মহাশয়—তিনি বলেছেন যে এটা পুঙ্খানুপুঙ্খভাবে বছরের প্রথম থেকে সমস্ত খরচ কি হবে সেটা আমরা ঠিক করতে পারি না। কোন বিষয়ে কত খরচ হবে একজাক্টলি টু দি পাই কত হবে সেটা ঠিক করতে পারি না। কাজেই সেইদিকে চিন্তা করে, পার্লামেন্ট এবং আদার ষ্টেট এ্যাসেম্বলীতে যেভাবে সাপলিমেন্টারী গ্র্যান্ট আসে, আমরা সেটা নতুন কিছু করছিনা, বা বে-আইনী কিছু করছি না। বিভিন্ন ডিপার্টমেন্ট'এর কর্ম্মচারীদের বেতন, ইনটারিম রিলিফ দিতে গিয়ে, বেতন বর্ধিত হারে দিতে গিয়ে, কখনও এ্যাসেম্বলীর মেম্বারসদের পুরানো পাওনা মিটিয়ে দিতে গিয়ে, মেম্বারসদের টি, এ, ডি, এ, রিভাইজড হওয়ার ফলে, তাদের সে এরীয়ার দিতে গিয়ে, সিমিলারলী মিনিষ্টারদের টি, এ, ডি, এ, রিভাইজ করার ফলে আমাদের সেই সাপলিমেন্টারী গ্র্যান্ট এখানে আনতে হয়েছে। মিনিষ্টারদের এবং মেম্বারদের বেতন, ভাতা সম্পর্কে ইতিপূর্ব্বে এ্যাসেম্বলীতে আলোচনা হয়েছে, সেটা আমাদের মেম্বাররা বিরোধিতা করেন নাই, যখন তাদের টি, এ, ডি, এ, ইত্যাদি সম্পর্কে আলোচনা হয়েছে তখন উনারা আপত্তি করেন নাই, টাকা পয়সা নেওয়ার সময় উনারা নীরবে সেই টাকা পকেটস্থ করবেন, আর হাউসে এসে বিরোধিতা করে বক্তৃতা দেওয়া সেটা একটা ভণ্ডামী বিশেষ। বেতন বাড়ানো, কর্মচারীদের ইনটারীম রিলিফ ইত্যাদি নানা দাবী, সেগুলি আদায়ের জন্য এ্যাসেম্বলীর বাইরে কর্ম্মচারীদের দরদী সেজে গলা ফাটিয়ে চীৎকার করেন, আর এ্যাসেম্বলীতে

এসে যখন ঠিক সেই দাবীগুলি পূরণ করার জন্য ডিমাণ্ড আসবে, তার যৌক্তিকতা অস্বীকার করবেন, এটা যদি বাইরের লোক জানে তাহলে বাইরের লোক উনাদের নেতা বলে মানতেন না। আমরা যা বুঝি তাই করি। শুধু মাত্র এম, এল, এ'দের বেতন ভাতা বৃদ্ধি নয়, সেই কর্ম্মচারীদের দাবী অনুসারে, ক্ষেত্র বিশেষে, আইন মাফিক, ন্যায়সঙ্গতভাবে বিভিন্ন স্তরে রিলিফ দেওয়ার ব্যবস্থার জন্য আমাদের এই সাপলিমেনটারী গ্র্যাণ্ড এখানে চাওয়া হয়েছে। এছাড়াও আমাদের সাপলিমেন্টারী ডিমাণ্ড এখানে বইতে দেখতে পারেন কোন্ ডিপার্টমেণ্ট কত টাকা বেশী ধরেছে এবং সেটা কি কি পারপাসে সেটা সেখানে সুস্পষ্ট লেখা আছে আইটেম বাই আইটেম। কাজেই আমি এখানে সময় নষ্ট করতে চাইনা। উনারা বলুক যে এই সাপলিমেন্টারী ডিমাণ্ড কোন্ আইনকে লংঘন করে এখানে এসেছে, দয়া করে যদি উনারা সেটা বলেন তাহলে আমরা সেটা মেনে নিতে পারি, আর শুধু সরকারের বিরোধীতা করতে হবে এই যদি ভূমিকা হয়, তাহলে গণতন্ত্রের যে প্রসীডিউর সেটাকেই লংঘন করা হবে। কাজেই আমি আশা করব জনগণের সার্থরক্ষা করার জন্য কথা বলেন নি, কেবল মাত্র বিরোধিতা করবার জন্যই কথাগুলি বলেছেন, সেটা উনারা অস্বীকার করতে পারবেন না। আমি জানিনা উনাদের যুক্তি যেটা উনারা দিয়েছেন সেটা আমরা কি করে গ্রহণ করতে পারি। কাজেই অর্থমন্ত্রী যে সাপলিমেনটারী ডিমাণ্ড পেশ করেছেন, সেটা অত্যন্ত যুক্তিসঙ্গত এবং এটা আমাদের ত্রিপুরার যে প্রকৃত কৃষক, শ্রমিক, মজুর, কর্ম্মচারী নির্বিশেষে সকলকে অর্থ নৈতিক সাহায্য দেওয়ার শুভ প্রচেষ্টা, এই প্রচেষ্টার সঙ্গে এই সাপলিমেন্টারী ডিমাণ্ড যুক্তিসঙ্গত, তাই আমি এটাকে সমর্থন করে, বিরোধিদের কথার বিরোধিতা করে বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ স্পীকার** ঃ—অনার‍্যাবল ফিনান্স মিনিষ্টার।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সাপ্লিমেণ্টারী ডিমাণ্ড নিয়ে যে প্রশ্নটা আজকে বিরোধী পক্ষের সদস্যরা তুলেছেন সেটা শুধু আজকে নয় আগেও তোলা হয়েছিল এবং এর উত্তর আগেও দেওয়া হয়েছে। তবু আজকে এই প্রশ্নটা আবার উঠেছে। সেজন্য আমি এই সম্বন্ধে দুয়েকটা কথা বলব। বর্তমানে বাজেট এবং সাপ্লিমেণ্টারী বাজেট প্রিপারেশন, স্যাংশান সেই সম্বন্ধে যে পদ্ধতি আছে তাতে এর চেয়ে আগে এই বাজেট প্লেস করা সম্ভব নয়। কারণ হল যে আমাদের যে সাপ্লিমেণ্টারি বাজেটটা সেটা যদি উইদিন আওয়ার রিসোর্সে'র হত তাহলে হয়ত সেটা আগে আনা সম্ভব হত। কিন্তু যেখানে আমাদের এডিশনাল ফাণ্ডের প্রয়োজন হবে এবং সেখানে প্লেনিং হেডেও অ্যাডজাষ্টমেন্ট সেখানে প্লেনিং কমিশনের অ্যাপ্রুভ্যাল ছাড়া এটাকে আমরা দরকার হবে জানতে পারি না। কারণ প্লেনের হেডে অ্যাডজাষ্টমেণ্ট করা প্ল্যানিং কমিশনের অ্যাপ্রুভ্যাল ছাড়া সম্ভব নয়। তা সত্ত্বেও আমরা একটা অ্যাসেসমেণ্ট করে ফেলি সেপ্টেম্বর মাসের মধ্যে যে কত আমাদের একসেস খরচ হতে পারে এবং কত আরও অধিকতর ফাণ্ড লাগতে পারে এবং প্লেনের মধ্যে কোন স্কীমটাতে কম খরচ হতে পারে আবার কোন স্কীমটাতে বেশী খরচ হতে

পারে সেই সম্পর্কে আমরা ৬ মাসের মধ্যে একটা অ্যাসেসমেন্ট করে ফেলি। কারণ অক্টোবরের মধ্যে না পাঠালে তারা এত সময়ের মধ্যে দিতে পারবে কিনা সন্দেহ। অক্টোবরের মধ্যে পাঠিয়ে দিলেও দেরী হয়। এই সাপ্লিমেণ্টারী বাজেটটা আমরা বাই দি ফার্স্ট উইক অব অক্টোবর পাঠিয়ে দিই। পাঠাবার পর গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া সেটা স্ক্রুটিনি করে এবং প্ল্যানের মধ্যে কোন অ্যাডজাষ্টমেন্ট থাকলে সেটা প্ল্যানিং কমিশনের কাছে পাঠিয়ে দেন। প্ল্যানিং কমিশন সেটা স্ক্রুটিনি করে দেখেন এবং তাদের রিকমেণ্ডেশন পেলে সেটা হয়। গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া যে টাকাটা অ্যালটমেন্ট করে সেটা লাম্প সাম। ইউনিয়ন টেরীটরীর জন্য একটা ফাণ্ড এলটমেন্ট করে দেন। সেই ফাণ্ডটাকে তারা বিভিন্ন ইউনিয়ন টেরীটরীকে ভাগ করে দেন। তখন গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার মিনিষ্ট্রী অব হোম অ্যাফেয়ার্স এর ওয়েট করতে হয় যে আমরা যে এডিশন্যাল ফাণ্ডটা চেয়েছি সেই ফাণ্ডটা তারা কোথা থেকে দিবে। কারণ ইউনিয়ন টেরীটরীর ফাণ্ড পার্লামেন্ট থেকে একবার দিয়ে দেয়। তারা তখন অপেক্ষা করতে থাকে অন্য কোন ইউনিয়ন টেরীটরী থেকে কোন সেভিংস পাওয়া যায় কিনা। যখন দেখে যে অন্যান্য ইউনিয়ন ইউনিয়ন টেরীটরীগুলির সাপ্লিমেণ্টারী বাজেট এসে পৌছে তখন তারা বুঝতে পারে কোন্ ইউনিয়ন টেরীটরীতে কত সেভিং হয়েছে এবং অন্যত্র যেখানে বেশী হয়েছে সেখান থেকে ত্রিপুরার জন্য কতটুকু দেওয়া যায় সেটা ভেবে দেখে তার পরে দেওয়া হয়। তাতে সময় নেয় অনেক। সুতরাং প্র্যাকটিকেলী দেরী আমরা করি না। আমরা নন-প্ল্যানের একটা অ্যামাউন্ট ধরে দিয়েছিলাম, সেটা জানুয়ারী মাসে পেয়েছি এবং প্ল্যানেরটা পেয়েছি ফেব্রুয়ারী মাসের শেষ দিকে। নানারকম রেডিওগ্রাম, পার্সোন্যালী গিয়ে এর চাইতে আগে আসা সম্ভব হয় নি। সুতরাং সেটা আমাদের আওতার মধ্যে নয় বলেই আমাদের গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার অ্যাপ্রুভ্যালএর প্রয়োজন এবং ফেব্রুয়ারী মাঝামাঝি পাওয়ার পর সেটাকে রিকাস্ট করে সেটাকে রিপ্রিন্ট করে এর আগে আনা সম্ভব কিনা সেটা মাননীয় সদস্যগণ দয়া করে দেখবেন। এটা শুধু বক্তৃতা করলেই চলবে না। কতগুলো প্রসিডিউর আছে, ডিফিকালটিজ আছে। মাননীয় সদস্য বলেছেন অন্যান্য ইউনিয়ন টেরীটরীগুলিতে সাপ্লিমেণ্টারী বাজেট আগেই পাশ হয়ে যায়। সেটা আমার ইনফরমেশন নাই তারা সাপ্লিমেণ্টারী বাজেট পাশ করেছেন কিনা। আমরা ইনফরমেশন নেওয়ার চেষ্টা করছি যে তাদের সাপ্লিমেণ্টারি বাজেট পাশ হয়েছে কিনা। অন্যান্য ইউনিয়ন টেরীটরীগুলি সাপ্লিমেণ্টারী বাজেট পাশ করলে আমাদের একটা কপি তারা দেয়। কিন্তু আমরা কোন ইউনিয়ন টেরীটরী থেকে কোন কপি পাই নি। সুতরাং আমার সন্দেহ আছে অন্যান্য ইউনিয়ন টেরীটরীগুলিতে পাশ হয়েছে কিনা। যদি কোন ইউনিয়ন টেরীটরী করে থাকেও তাহলে তাদের কোন রিসোর্স আছে যা থেকে তারা তা করছে। সেটা খবর নিয়ে আমি জানাব। কিন্তু গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার কাছে যদি যেতে হয় সেটা জানুয়ারী মাসে পাশ করা অসম্ভব। সেটা আজকেও হয় নি পূর্ব্বেও হয়নি এবং ভবিষ্যতে যে পদ্ধতি আছে সেই পদ্ধতিতে সেটা সম্ভব নয় বলেই আমার ধারণা। অতএব আমি যে সাপ্লিমেণ্টারী বাজেট এনেছি সেটা যুক্তিযুক্তভাবে এনেছি। একটা কথা বলা হয়েছে যে টাকা খরচ হয়ে

যায়, তারপর সাপ্লিমেন্টারী বাজেট আসে। কিন্তু টাকা খরচ হবেই। কারণ গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া টাকা অনেক কম করে দেন। যখন নাকি আমরা বলি যে টাকা অনেক কম হয়েছে তখন তারা বলেন যে তোমরা খরচ করে যাও, যদি সেভিং পাওয়া যায় তাহলে টাকা তোমাদের দেওয়া যাবে। কিন্তু আমাদের বেশী টাকা খরচ হয়ে যায় এবং সেই খরচটা আগেই হবে এবং সেটাকে রেগুলেরাইজ প্রত্যেক হাউস করে। দিস ইজ কনভেনশান। মাননীয় সদস্য প্রমোদ দাশগুপ্ত বলেছেন যে টাকাটা খরচ বেশী হয় সেটা একসেস গ্রান্ট এবং পি, এ. সি'র রিকমেনডেশান হিসাবে আসবে। সেটা হল অন্য জিনিষ। সাপ্লিমেন্টারী দেওয়ার পরেও যেটা একসেস বছরের শেষে দেখা যায়, প্রত্যেক ডিপার্টমেন্টের বা অন্যকোন ডিপার্টমেন্টের যদি দেখা যায় বেশী খরচ হয়ে গেছে সেই টাকাটা হবে একসেস এক্সপেনডিচার এবং সেটা পি. এ, সি'র রিকমেনডেশান হিসাবে হাউসে আসে। কিন্তু এটা সেটা নয় সেটা অন্য জিনিষ। সেই একসেসটা ডিটারমিণ্ড হবে আফটার থার্টি ফার্ষ্ট মার্চ্চ। যখন অডিট আসবে তখন ডিটারমিণ্ড হবে যে কোন ডিপার্টমেন্ট বেশী খরচ করেছে। সেটা পরে সংশোধন হবে এবং সেটা আসবে পি, এ, সি'তে। সেখান থেকে রিকমাণ্ড হয়ে হাউসে আসবে রেগুলেরাইজ করবার জন্য। কিন্তু এটা সেটা নয়। এখানে একসেস এক্সপেনডিচার হবেই। কোন ডিপার্টমেন্টই কড়ায় গণ্ডায় খরচ করতে পারে না। এটা হাউসকে রেগুলেরাইজ করতে হবেই। ইন দি পাবলিক ইন্টারেষ্ট সেটা করতে হবে। সুতরাং সাপ্লিমেন্টারী বাজেট পাশ না হলে খরচ যদি করা না যেত তাহলে ট্রেজারী থেকে টাকা দিত না বা এ, জি, আপত্তি জানাত। আমরা সেটা করতে পারব না সেটা ঠিক নয়। একসেস এক্সপেনডিচার প্রত্যেক জায়গায় হয়ে থাকে এবং পরে সেটা সাপ্লিমেন্টারী ডিমাণ্ডের মাধ্যমে রেগুলেরাইজ করতে হয় এবং সেটা এখানে শুধু নয় প্রত্যেক ষ্টেটে করা হয়ে থাকে। আমি সেটার একজ্যামপল দেখাব যে এই টেকনিক্যাল জিনিষটা রেগুলেরাইজ করা হয়, যদি সেটা পাবলিক ইন্টারেষ্টে করা হয়। এটা বেআইনি নয় অ্যাণ্ড দিস টেকনিক্যাল ফ্লো ইজ অ্যাপ্রুভড বাই দি হাউস এভরীহোয়ার। সুতরাং এখানে যে একটা নতুন কিছু আনা হয়েছে, নট দ্যাট।

**······this is nothing new in the House. This is quite regular and such expenditure is always incurred in every State and these are regularised by the House within the financial year.** সুতরাং উনার যে বক্তব্য এটা ঠিক হয় নি তা আমি কোন রকমেই মানতে পারছি না। অতএব এই যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ড এখানে প্লেস করা হয়েছে তা অত্যন্ত আরলিয়েষ্ট টাইমে প্লেস করা হয়েছে, এর আগে প্লেস করা কোন মতেই সম্ভব নয় এবং দেয়ার ইজ নাথিং আন-রিজন্যাবেল ইন ইট।

**Mr. Speaker :— General discussion on the Supplementary Grants for 1970-71 is over. To-day, in the List of Business 9 demands viz. Demand Nos. 1—Taxes on Income other than Corporation Tax—Agricultural Income**

Tax, 6-Stamps, 8-Parliament, State/Union Territory Legislatures, 9-General Administration, 13-Miscellaneous Deptt., 23-Misc., Social and Developmental Organisation, 31-Stationery & Printing, 33-Miscellaneous and 44-Loans & Advances by the State/Union Territory Governments are to be disposed of.

Members have received the List of Business along with the Appendix showing the demands and cut motions. Now the demands standing in the name of Finance Minister are taken as moved. I shall also take all the cut motions as moved and there will be discussion on the demand and the cut motions (demand-wise) as shown in the appendix. Thereafter when the debate is closed, I shall dispose of them one after another by voice vote.

I may also inform the Hon'ble Members that I have decided to request the Finance Minister to start discussion in support of the demand Nos 8 & 9—together ; Demand Nos : 13, 23, 31, 33 & 44—together respectively and I shall have one general debate on these demands as they are of allied nature ; of course I shall dispose of the demands separately.

Now, I call on Hon'ble Finance Minister to start discussion in support of his demand No. 1—Taxes on Income other than corporation Tax—Agricultural Income Tax.

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে ডিমাণ্ডগুলি নেওয়া হয়েছে ডিসকাশানের জন্য তার মধ্যে ডিমাণ্ড নাম্বার ওয়ানে যে এ্যাকসেস ধরা হয়েছে তা হচ্ছে এ্যালাউন্স এণ্ড অনারারিয়া ২০০ টাকা আর ইনটেরিয়াম রিলিফ ৮০০ টাকা। এটা গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়া কর্মচারীদের জন্য ইনটেরিয়াম রিলিফ হিসবে স্যাঙ্কশান করেছে। আর তাই এই হেডে ১০০০ টাকা অতিরিক্ত ব্যয় ধরা হয়েছে। আশা করছি হাউস এটাকে এ্যাপ্রুভ করবেন।

**Mr. Speaker** :— There is no cut motion on this demand for grant No. 1. So, I am putting the main motion to vote.

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :— অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয়, এই ডিমাণ্ড ফর গ্রেণ্ট নাম্বার ওয়ানটা মুভ করেন নি।

**Mr. Speaker** :— Yes, he has moved all the motions together and these are all taken as moved.

**Shri Krishnadas Bhattacharjee** :— Speaker Sir, it is the correct practice to move all the motions at a time before the House.

**Mr. Speaker** :— Yes. Now the question before the House is that a further sum not exceeding Rs. 1,000/- be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st

April, 1970 to 31st March, 1971 in respect of demand No. 1—Taxes on Income other than Corporation Tax—Agricultural Income Tax.

As many as are of that opinion will please say—Ayes.

( Voices—Ayes )

As many as are of contrary opinion will please

Say—Noes.

( No Voice )

I think, Ayes have it, Ayes have, Ayes have it.

The demand is passed.

There is no cut motion on the Demand for Grant No 6. -- Stamps.

So, I am putting the main motion to vote.

Now, the question before the House is that a further sum not exceeding Rs. 12,000/- be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 6—Stamps.

As many as are of that opinion will please say—Ayes.

( Voices—Ayes )

As many as are of contrary opinion will please

Say—Noes.

( No Voice )

I think, Ayes have it, Ayes have it, Ayes have it.

The demand is passed.

There is one cut motion on the Demand for grant No. 8—Parliament, State/Union Territory Legislature. Now, I would request the Hon'ble member Shri Bidya Ch. Deb Barma to raise discussion on—ভোটার তালিকা প্রণয়নে ত্রুটি।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই ডিম্যাণ্ডের উপর 'ভোটার তালিকা প্রনয়ণের ত্রুটি' আমার কাট মোশন রেখেছি তার কারণ হল এইবার নির্বাচনের মধ্য দিয়ে আমরা দেখলাম যে অনেকের নামটা তালিকাতে উঠে নাই। তিন চার বৎসর যাবত ভোট দিয়েছেন, এইবার তাদের নাম বাদ পড়েছে। এটাতো আছেই তাছাড়া আরও দেখলাম যে ভোটার তালিকা ঠিক করতে গিয়ে দেখা গেল কারও টাইটল'এ গোলমাল এবং পুরুষ হয়েছে মেয়ে, মেয়ে হয়েছে পুরুষ ঠিক সেইভাবে ভোটার তালিকা হয়েছে। ঠিকমত করা হয় নাই। এছাড়া ভোটার তালিকায় আরও গোলমাল সৃষ্টি হয়েছে সেটা হল ভোটারগণের কথা ছিল তাদের সামনে যে সেণ্টার সেখানে গিয়ে ভোট দেওয়া, কিন্তু অনেক

ক্ষেত্রে গিয়ে তারা তাদের নাম দেখতে পায় নাই, ফলে তাদের ভোট বাতিল হয়ে যায়, যার ফলে তাদের অধিকার থেকে বঞ্চিত করা হয়েছে। কাজেই ঠিকমত ভোটার লিষ্ট করার জন্য প্রত্যেকে গ্রামে গ্রামে যেয়ে পঞ্চায়েত প্রধানদের মাধ্যমে সেগুলি যাতে করা হয়, সেজন্যই এই মোশানটা আমি এখানে এনেছি। আগামীদিনে সংশোধনী ভোটার তালিকা তৈরী করার জন্য মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এস, এল, সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কাট মোশানের আমি বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি। ত্রুটি বিচ্যুতি আছে এটা আমি স্বীকার করি কারণ ভোটার কেবল নূতন ভোটারই নয়, পুরানো ভোটার যারা তাদের নামও এবার দেখা যায় যে পরিত্যাক্ত হয়েছে, অতএব ত্রুটি বিচ্যুতি আছে, আমি জানি এবং সিরিয়েল অনুসারে সেটা হয় নাই। সেইজন্য সাপ্লীমেন্টারী বাজেটে কাট মোশান আনা, সেটা ঠিক নয়। কারণ লোকসভা নির্বাচনে এই খরচ হয়েছে. ভুলত্রুটি নিয়ে আলাপ আলোচনা করে কিভাবে পলিসী এ্যাডপ্ট করব, রিভিশন করব, সামারী রিভিশন করব না ইন্টেনসিভ রিভিশন করব, সেটা নিজেরা বসে আলাপ আলোচনা করব, সে-জন্য সাপ্লীমেন্টারী বাজেটে যেটা খরচ হয়ে গেছে সেটাতে বিরোধীতা করা আমার কাছে আশ্চর্য্য লাগছে। অতএব আমি এই কাট মোশানের বিরোধীতা করছি।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার কাট মোশানের বিরোধীতা করতে গিয়ে এটা স্বীকৃত হয়েছে যে ভোটার তালিকার মধ্যে ভুলত্রুটি রয়েছে। কাজেই ভোটার লিষ্ট সংশোধনের সময় যাতে প্রত্যেক ডিভিশনে যাদের নাম উঠে নাই, ভোটার তালিকায় তাদের নাম উঠার জন্য টাইম দেওয়া হয়, কিন্তু এমন অবস্থা হয় যে কোন লোকের নাম যদি ভোটার তালিকার মধ্যে না থাকে, সেই যদি সেই হিয়ারিং ডেটে উপস্থিত থাকে তবে তাহার উপস্থিতি গ্রাহ্য করা হয় না, কাজেই সেটা যাতে বিবেচনা করা হয় তার জন্য আমি এখানে আবেদন রাখছি। গ্রামের লোক ঠিক সময় মত কোর্টে গিয়ে তার নাম দেওয়া সম্ভবপর নয়। তার পক্ষ থেকে একজন প্রতিনিধি হিসাবে থাকলে, সেটা গৃহীত হওয়া দরকার, কারণ তাদের নাম ভোটার তালিকায় উঠা দরকার বলে আমি মনে করি। এবং এই জন্যই আমি এখানে এই কাট মোশানটা এনেছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr, Speaker :**—Now the mover of the Cut Motion Shri Aghore Deb Barma on Demand for Grant No. 9 is absent., So his Cut Motion falls through.

Now I am putting to vote the Cut Motion moved by Shri Bidya Chandra Deb Barma on Demand for Grant No. 8 to discussion on—

'ভোটার তালিকা প্রণয়নে ত্রুটি'

( The motion was put to vote and lost )

**Mr. Speaker .**—Now I am putting to vote the main demand.

The Question before the House is that a sum not exceeding Rs. 4,73,300 be granted to defray the additional charges which will come in course of payment during the 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 8 Parliament, State/Union Territory Legislature.

( The Demand was put to vote and passed. )

**Mr. Speaker :**—Now I am putting to vote the Cut Motion moved by Shri Bidya Ch. Deb Barma on Demand for Grant No.—9 General Administration to discuss on—

( The motion was put to vote and lost )

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় এর উপর ডিশকাশন হওয়া দরকার কারণ আমি একটা কাটমোশানের উপর আলোচনা করেছি।

**মিঃ স্পীকার :**—আমি এই দুইটি কাটমোশানের উপর এক সংগে আলোচনার জন্য আপনাদের বলেছিলাম। আমি আবার আপনাদের ব্রীফ পড়ে শুনাচ্ছি।

'I may also inform the Hon'ble Members that I have decided to request the Finance Minister to start discussion in support of demand Nos. 8 and 9 together, Demand Nos. 13, 23, 33 & 44 together respectively., etc. etc.

**শ্রীঅভিরাম দেববর্ম্মা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আগে যখন বলেছেন তখন বলেছেন 'ভোটার তালিকা প্রণয়নে ত্রুটি' এইটুকু আলোচনা করার কথা বলেছিলেন, ডিম্যাণ্ড নাম্বার ৯'এ যে কাটমোশান আছে সেটা আলোচনা করতে বলেন নাই।

**মিঃ স্পীকার :**—আমি প্রথমেই বলেছিলাম যে কোন কোন ডিম্যাণ্ড এক সংগে আলোচনা করব।

**Mr. Speaker :**—Now the mover of the Cut motion Shri Abhiram Deb Barma on Demand for Grant No. 9 was absent so his Cut Motion falls through.

Now I am putting the main motion to vote.

The Question before the House is that a further sum not exceeding Rs 8,09,400 be granted to defray the Additional charges which will come in course of payment during the period from first April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 9 General Administration.

( The Demand was put to voice vote and passed. )

The House stands adjourned till 2 P. M.

**Mr. Speaker**—I would request the Hon'ble Finance Minister to raise discussion on Demand Nos. 13, 23, 31, 33 & 44 together.

**Shri Krishnadas Bhattacharjee**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ডিমাণ্ড নাম্বার ১৩, ২৩, ৩১, ৩৩ ও ৪৪ এইগুলিতে যে অধিক ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে তার কারণগুলি পাশেই লেখা রয়েছে। এর মধ্যে ইন্টারিম রিলিফ, কমপেনসেটারী অ্যালাউন্স এবং হাউস রেন্ট অ্যালাউন্স ধরা হয়েছে। আর একটি বিশেষ প্রকল্প যেটা পেয়েছি আমরা গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া থেকে তা হল চিলড্রেন নিউট্রিশান প্রোগ্রাম। তার জন্য আমরা ৪ লক্ষ টাকা এই বছর পেয়েছি। সেই ৪ লক্ষ টাকা ধরা হয়েছে এবং সেই ৪ লক্ষ টাকায় আমরা প্রায় ১২,৩৫০টি শিশুকে কাভার করেছি এবং এর জন্য ১০১টি সেণ্টার খোলা হয়েছে। এর জন্য যে অর্থের প্রয়োজন তার পুরা-পুরি অর্থই এখানে ধরা হয়েছে। এর বেশী অর্থ লাগবে না। এটা প্রথমে ছিল গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়ার স্কীম। গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়া যে ডিরেকশন দিয়েছিলেন সেইভাবে করেছি। তারপরেও গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়া যে টারগেট দিয়েছিলেন সেই টারগেট আমরা, সেই বছর প্রথম দিয়েছিল ৯,২৫০টি শিশুকে টারগেট দিয়েছিল এবং সেই পরিমাণ অর্থ দিয়েছিল। কিন্তু আমরা ৯,২৫০টি শিশুকে ডিসেম্বরের মধ্যেই কাভার করে ফেলেছি। তারপর গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়া আরও অধিক স্যাংশন দেয় যেহেতু আমরা টারগেটে পৌছে গিয়েছিলাম। তারজন্য দিয়েছিল আরও ৩০০ চিলড্রেনকে দেওয়ার জন্য। আমরা সেটাও কাভার করে ফেলেছি। সুতরাং ১০১টি কেন্দ্র আমরা বর্ত্তমানে শিশুদের খাদ্য বিতরণ করছি এবং বাজেটে যে পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে সেটা এ্যডিকোয়েট এবং অন্যান্য ডিমাণ্ডগুলি সম্বন্ধেও কারণগুলি পাশে রয়েছে এবং আমরা আশা করব হাউস সেটা সমর্থন করবেন।

**Mr. Speaker**—There are cut motions on Demand for Grant Nos. 23 and 33. There is a cut motion on Demand No. 23 to be moved by Shri Aghore Deb Barma.

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ডিমাণ্ড নাম্বার ১৩ সম্বন্ধে আমার কিছু বক্তব্য আমি এখানে রাখছি। সেটা হচ্ছে ডিমাণ্ড নাম্বার ১৩—মিসলেনীয়াস ডিপার্টমেণ্ট। এখানে যে এক্সেস গ্রাণ্ট চাওয়া হয়েছে, নন্‌-প্লেনের মধ্যে ফায়ার সার্ভিস, অ্যালাউন্স অ্যাণ্ড অনরারিয়া, ইন্টারিম রিলিফ ইত্যাদি বাবদ ৫৯,৪০০ টাকা টোটেল ফায়ার সার্ভিস সম্বন্ধে ধরা হয়েছে। এটাতে আমার কাট মোশন নাই। তবে আমি আমার কাটমোশনে পরে আসছি। আমাদের এই রাজ্যের মধ্যে যেরকম একটা বিভিন্ন বাজারে বা স্কুল বাড়ী ঘরে যেভাবে অগ্নি-সংযোগ বাড়ছে সেজন্য এই অরগানাইজেশনকে শক্তিশালী করা দরকার ছিল। যেমন উদয়পুর বাজার কয়েকদিন আগে শেষ হয়ে গেছে। ঠিক তদ্রূপ গোলবাজারটাও শেষ হয়ে গেল, কাঞ্চন-পুর বাজার শেষ হয়ে গেছে। আজকে যে টাকাটা আছে, আমাদের বাজেট যখন অরিজিন্যালী প্লেস করা হয়েছিল তখনি বলা হয়েছিল এটা যথেষ্ট পরিমাণ নয়। অতএব জনসাধারণের যে অবস্থা আজকে চলছে, তাদের ধন সম্পদ ইত্যাদি নষ্ট হয়ে যাচ্ছে। সেই দিক দিয়ে যদি আমরা লক্ষ্য করি তাহলে যদিও এই আইটেমে সামান্য একটা অ্যামাউণ্ট ধরা হয়েছে কিন্তু প্রয়োজনের দিক দিয়ে এই সম্পর্কে সরকারী পক্ষ থেকে সজাগ একটা দৃষ্টি দেওয়া দরকার। হয়ত মিনিষ্টার

বলতে পারেন আমরা তো রাখছি এবং চেষ্টা করছি রক্ষা করার জন্য। চেষ্টা অবশ্য করা হচ্ছে। কিন্তু বর্তমান যে ব্যবস্থা সেই ব্যবস্থায় প্রয়োজন মিটবে না। কাজেই সেই দিক দিয়ে সেটা আগেও বলা হয়েছিল যে অরগানাইজেশনকে আরও সক্রিয় করে তোলা দরকার যাতে সামগ্রিকভাবে ত্রিপুরার ধনসম্পদ অগ্নিকাণ্ড থেকে রক্ষা করা যায়। অতএব আমি বক্তব্য রাখছি যে এইজন্য এটা আরও বেশী করে করা দরকার আছে। ডিমাণ্ড ফর গ্র্যান্ট নাম্বার ২০ সম্পর্কে আমার বলার আছে। (এ ভয়েস—কতটুকু হলে হবে) এটা সরকার থেকে এসেসমেন্ট করবেন। এটা তো অভিজ্ঞতা থেকে বলা যায় যে, যে পরিমাণ বা যে ষ্ট্রেন্থ সেই ষ্ট্রেন্থ দিয়ে করা যায় না। এটা সরকার ঠিক করবেন। কাজেই এটা আমার ব্যক্তিগতভাবে ঠিক করার কথা নয়। তবে বর্তমানে যেটা আছে তা দিয়ে করা সম্ভব হচ্ছে না, এটাই আমার মূল বক্তব্য। আর ডিমাণ্ড নাম্বার টোয়েন্টিথ্রিতে আছে—"Inadequacy of provisions for implementing the special nutrition programme for children." অথচ এর জন্য কারণটা দেখানো হয়েছে, সেটা হল for implementation of Scheme of Special Nutrition Programme for children of 0.3 years relatin to Development of Social Welfare of the Government of India vide D. O. No. 38/1/70-NS dated 18.11.70. এখানে এই স্কীমের জন্য ধরা হয়েছে ৪ লক্ষ টাকা, আর এই টাকাটা হয়তো খরচ হয়ে গেছে। কিন্তু কিভাবে এই টাকাটা খরচ হয়েছে, তার একটা নমুনা আমি এখানে তুলে ধরতে চাই, সেটা হল কিছু খিচুরী রান্না করে সেটাকে পাড়ার ছেলে মেয়েদের মধ্যে বিলি করা হয়েছে: আমি বলি এটাকে আমাদের ছেলে মেয়েদের পুষ্টি করার একটা নমুনা, তা না। তার কারণ হল আজকে আমাদের ছেলে মেয়েদের ভিটামিন জাতীয় কোন কিছু না খাওয়ার দরুণ রোগক্লিষ্ট হয়ে গেছে। কাজেই এই ধরণের খিচুরী রান্না করে তাদেরকে খাইয়ে তাদের কোন দিনই পুষ্টি করা যাবে না। কাজেই এটাকে যাতে ঠিকভাবে ইম্পলিমেন্ট করা যায় সেজন্য আমাদের আরও ভালভাবে চিন্তা ভাবনা করা দরকার বলে আমি মনে করি। কারণ কিছু কিছু জায়গায় দেওয়া হল আর অন্য জায়গাতে দেওয়া হল না, এইরকমভাবে আর চলতে দেওয়া যায় না। কাজেই এটাকে এভাবে না করে যদি একটা এলাকা ভিত্তিক বা পঞ্চায়েত ভিত্তিক বা সাব-ডিভিশান ভিত্তিক করা হয় সেজন্য আমাদের বিচার বিশ্লেষণ করে দেখা দরকার। আজকে যদিও উদ্দেশ্যটা ভাল কিন্তু যে পার্পসে এটা করা হয়েছে, সেটা এভাবে করার ফলে সার্ভ হচ্ছে না। কাজেই আমাদের যদি পার্পাসই সার্ভ না হয়, তাহলে বছর বছর এভাবে টাকা বাজেট ধরে আমাদের শিশুদের স্বাস্থ্যকে রক্ষা করা যাবে না এবং তাতে আমাদের জনসাধারণেরও কোন উপকারে আসবে না। আর সেজন্য এই টাকাগুলি যাতে ঠিকঠিকভাবে খরচ করা হয়, সেজন্য আমি সকারের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে যদি সরকার যেভাবে এটা করছেন, তাতে যদি কিছু কিছু এলাকায় খিচুরি শিশুদের মধ্যে বিলি করে মনে করেন যে যথেষ্ট হয়ে গেছে, তাহলে আমি বলব যে উদ্দেশ্যে এটা করা হয়েছে, সেই উদ্দেশ্য কোন মতেই সার্ভ হবে না।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এরপরে দেখছি ডিমাণ্ড নাম্বার থার্টি ওয়ান এখানেও দেখছি বেশ একটা বিরাট অঙ্ক ধরা হয়েছে যদিও এর মধ্যে আমাদের কোন

কাট মোশান নেই। তবে যে অতিরিক্ত খরচ চাওয়া হয়েছে তাতে যে জাষ্টিফিকেশন দেওয়া হয়েছে, সেটা হল—increase trend of medical reimbursement, new rates of O. T. allowances and children educational allowances etc. এটাও খরচ হয়ে গেছে। এই সম্পর্কে এই হাউসের মধ্যে অনেক আলাপ আলোচনা হয়ে গেছে। অনেকে অবশ্য অনেক ঘটনার কথা উল্লেখ করেছেন, সেগুলির মধ্যে হল চিলড্রেন এলাউন্স সম্পর্কে আর মেডিকেল রি-ইম্বার্সমেনট সম্পর্কে। এগুলির ব্যাপারে আমাদের সরকারে যে সব আইন কানুন বা নিয়ম ইত্যাদি আছে, সেগুলি মোটেই মানা হচ্ছে না। এটা আমি কেমন করে বলছি ? বলছি এই কারণে যে সেখানে এইসব এলাউন্স দেওয়ার ব্যাপারে খাতির হলেই হল ? সেখানে এইসবের নিয়ম কানুন মানা হচ্ছে না। আর কারো অসুখ হউক আর না হউক মেডিকেল রি-ইম্বার্সমেনট বিলগুলি প্রতি মাসেই দিয়ে দেওয়া হচ্ছে। অর্থাৎ এক কথায়, খাতিরের লোক হলেই তাকে কিছু মাসে মাসে পাইয়ে দেওয়া হল এর উদ্দেশ্য ; ফলে কিছু পাচ্ছে, আর কিছু মোটেই পাচ্ছে না। কাজেই আমি বলব, এই রকম ভাবে না দিয়ে যদি প্রত্যেক এমপ্লয়িকে একটা লাম সাম এমাউনট দেওয়া যায়, । তার ব্যবস্থা যেন সরকার থেকে করা হয় এবং তাহলে পরে সকলের পক্ষেই এই সুযোগটা পাওয়া সম্ভব হবে বলে আমি মনে করি।

আর ডিমাণ্ড নাম্বার থার্টিতে আছে বাজারগুলির ইমপ্রুভমেনট সম্পর্কে। এই ব্যাপারটা মাননীয় অধ্যক্ষ মহোদয়েরও ভাল করে জানা আছে। এই যে আমাদের আগরতলা শহরে মহারাজগঞ্জ বাজার আছে, তাতে বর্ষাকালে মানুষ হাটতে পারে না, বাজারের মধ্যে একটু বৃষ্টি হলেই এক হাটু কাদা হয়ে যায়। অর্থাৎ এই বাজারের মধ্যে জল নিষ্কাশনের মধ্যে কোন ব্যবস্থা নেই ফলে মানুষের চলাফেরা করতে অনেক অসুবিধা হয়। অথচ আমরা এখানে দেখছি যে মার্কেট ডেভেলপমেনট করার ব্যাপারে অনেক টাকা ধরা হয়েছে এবং প্রতি বছরই এই রকম ভাবে টাকা বাজেটে ধরা হয়। কিন্তু বাজারগুলির আদৌ কোন ইমপ্রুভমেনট হচ্ছে না। আজকে শুধু এই মহারাজগঞ্জ বাজারের যে এই অবস্থা, তা নয় ত্রিপুরা রাজ্যের মধ্যে ধর্মনগর থেকে সাব্রুম পর্য্যন্ত যে সব বাজার আছে, সবগুলিরই একই অবস্থা। তাই আজকে মার্কেট ডেভেলাপমেনটের জন্য যে টাকা বছর বছর বাজেটে ধরা হচ্ছে, অথচ সেগুলির ডেভেলাপমেনটের ব্যাপারে কি কাজ যে করা হয়েছে মানুষ সেটা বুঝে উঠতে পারছে না এবং এদিক দিয়ে এতগুলি টাকা খরচ করার পরেও জনসাধারণের কোন লাভই হচ্ছেনা। কাজেই এই ব্যাপারে যে পরিমাণ টাকা বাজেটে ধরা হয়, সেগুলি যাতে প্রপারলী ইউটিলাইজ করা হয়, সেদিকে সরকারের দৃষ্টি দেওয়া উচিত বলে আমি মনে করি, আর এই বলে আমি আমার বক্তব্য করছি।

**Mr. Speaker :**— Now mover of the cut motion Shri Bajuban Riyan on the demand for grant No. 33 is absent. So, his cut motion on this demand falls through.

**Mr. Speaker :—** Is there any one who wants to discuss more,

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে ডিমাণ্ড নাম্বার ২৩—মিসেলিনিয়াস, সোশ্যাল এণ্ড ডেভলেপমেন্টাল অর্গেনাইজেশান, এখানে টাকা রাখা হয়েছে, কিন্তু এই যে টাকাগুলি ঠিক ঠিক ভাবে খরচ হচ্ছে কিনা সেটা চিন্তার ব্যাপার। কারণ এখানে মিসেলিনিয়াস, সোশ্যাল ডেভলেপমেন্ট অর্গেনাইজেশান যে জিনিষটা বলা হয়েছে, আমরা যদি বাস্তবের দিকে লক্ষ্য করি তাহলে পরে কি দেখি, সেখানে সোশ্যাল সেন্টার থাকা সত্বেও ঘর নাই, বাড়ী নাই, ছেলেরা থাকবে কোথায়, লেখাপড়া করবে কোথায়, এমনকি তাদের থাকার জায়গাটুকু পর্য্যন্ত নাই। বিশেষ করে আমার গ্রামে একটা সেন্টার আছে, সেখানে ঘর বাড়ী নাই, আশ্রয় কোথায়, একটা ক্লাবের মধ্যে নিয়ে সেখানে কাজ চালায়, কিন্তু সেই সেন্টারের জন্য জমি দেওয়া হয়েছে, জমিটুকু নিয়ে যে কাজ করবে সেটা পর্যন্ত গভর্ণমেন্ট থেকে হয় নাই। কাজেই সেই দিক থেকে যদি দেখি বিভিন্ন এলাকাগুলিতে, বাস্তব বিষয়টি যদি এনকোয়ারী করে দেখা যায় তাহলে একই রকম দেখবেন এবং একই অবস্থা দেখতে পাই। শুধু এটাই নয় এখানে উদাহরণ স্বরূপ বলতে চাই, যে সমস্ত শিক্ষা প্রতিষ্ঠান আছে সেগুলির মধ্যে কোন কিছু কাজ হচ্ছে না, প্রাইমারী স্কুল...

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :—** উনি ডিমাণ্ড নাম্বার ১৪'এর উপর বলছেন। ইট ইজ নট রিলেটেড টু দিস ডিমাণ্ড।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি উদাহরণ স্বরূপ বলছি। কাজেই সেই দিক থেকে আমরা মনে করি এই টাকাগুলি অনর্থক ব্যয় না করে ঠিক ঠিক ভাবে যাতে ব্যয় করা হয়, তার জন্য আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মারফত অনুরোধ জানাচ্ছি।

ডিমাণ্ড নাম্বার ৩৩'এর মধ্যে বলতে গেলে আমি বলব যে আমাদের বাজারগুলির অবস্থা যদি দেখি তাহলে পরে অনেক জায়গায় দেখি বাজার উন্নয়নের জন্য—যেমন খোয়াই বাজার উন্নয়নের জন্য প্রতি বৎসর বাজেটে ধরা হয় এবং কিছু কিছু টাকা খরচও হয়, কিন্তু বাজার উন্নয়ন দূরের কথা বন্যা যখন হয়, তখন প্রত্যেকটি বাজার জলের নীচে চলে যায় এবং ব্যবসায়ীদের সেখানে অনেক ক্ষতি হয়। একটু বন্যা হলেই খোয়াই বাজার জলের নীচে চলে যায়। কাজেই সেইদিকে চিন্তা করে বাজারগুলি থেকে রীতিমত যাতে জল চলে যায় তার ব্যবস্থার জন্য ড্রেনগুলি করা দরকার। এছাড়া কল্যাণপুর বাজার, সেখানে পানীয় জলের ব্যবস্থা নাই অফিস, স্কুল বোর্ডিং, বাজার ব্যবসায়ী সেখানে প্রচুর লোক, কিন্তু একটা মাত্র পুকুর আছে, সেটাও বহুদিন আগে রাজার আমল থেকে চলে আসছে, এখনও তার কোন সংস্কার করা হয় না। সেখানে দুইটি রিং ওয়েল এবং দুইটি টিউব ওয়েল আছে, স্কুল বোর্ডিং এর জন্য, কিন্তু এগুলো অকেজো। সেখানে বাজারের মধ্যে একটা রিং ওয়েল আছে, সেটাও নষ্ট হয়ে আছে, জল থাকেনা, এই অবস্থা যদি থাকে. বাজার সংস্কার দূরের কথা, জলের অভাবে মানুষ কষ্ট পাচ্ছে। টাকাগুলি যেভাবে ব্যয় হয়ে গেল, সেগুলি

যদি ঠিকভাবে ব্যয় করা হত, জনসাধারণের কাজে লাগত কিন্তু সেগুলি ঠিক ঠিক ভাবে ব্যয় করা হয় নি, তার জন্যই এই সমস্ত ঘটনা ঘটছে। সেইদিকে লক্ষ্য রাখার জন্য মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মারফত আমি এখানে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :—** I think the discussion on Demand for grant Nos. 13, 23, 31. 33, 44 is over. There is no Cut Motion on Demand No. 13.

**শ্রী এস, এল, সিংহ :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কাটমোশানের বিরোধীতা করা দরকার। কাটামোশানের বিরোধীতা করতে গিয়ে আমি দুই চারটি কথা বলব। মাননীয় অধ্যক্ষ মহোদয় এখানে ফায়ার সার্ভিসের কথা বলা হয়েছে যে ফায়ার সার্ভিস এফেক্‌টিভ নয়। তাদের সেইদিকে চিন্তা থাকা দরকার যে যদি কোন থেচিং ঘরে আগুণ লাগে তাহলে ফায়ার সার্ভিস গিয়ে পৌঁছাতে পৌঁছাতে সেই ঘরগুলিকে প্রটেক্ট করা যায় না কিন্তু পার্শ্ববর্তী ঘরগুলিকে সংরক্ষণ, আগুণের ব্যাপকতা থেকে প্রতিটি ক্ষেত্রে বাঁচান হয়। নিশ্চয়ই সেটা মাননীয় সদস্যরা অনুধাবন করবেন। আরও এখানে বলা হয়েছে যে অর্থের বরাদ্দ বৃদ্ধি করার ব্যাপার। মাননীয় সদস্যদের আমি এই জায়গাতে লক্ষ্য করার জন্য বলব যে রিভ হিজড্‌ বাজেটে যা আছে বিশ লক্ষের জায়গায় এবারে চার লক্ষ টাকা নির্দ্ধারিত করেছি। অতএব সেই দিক থেকে দৃষ্টি দেওয়ার জন্য বলব।

তারপর অগ্নি নির্ব্বাপনের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে প্রশ্নোত্তরে তা বলা হয়েছে যে আমরা কোন কোন জায়গায় কি কি ব্যবস্থা করেছি। থানা ভিত্তিক আরও ৪৮টি জায়গাতে আমরা ব্যাপক অগ্নি নির্ব্বাপনের ব্যবস্থা করেছি সেটা বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমার মনে হয় তারা সে জিনিষগুলি লক্ষ্য করেননি, মনযোগ দিয়ে শোনেননি। কারণ হল এই, তারা শোনার জন্য বা বলার জন্য আসেননি, বাজেট আলোচনার জন্য আসেননি এসেছেন কিছু কথা বলতে হবে তাই বলছেন। আমি মাননীয় অধ্যক্ষ মহোদয় মারফত তাদের বলব বাজেটের দিকে দৃষ্টি রাখার জন্য।

তারপর নিউট্রিশান প্রোগ্রাম সম্বন্ধে একটা কাট মোশান এনে তার উপর আলোচনা করতে গিয়ে বলা হয়েছে টাকা দিয়েছে ভারত সরকার, কিন্তু আমরা প্রয়োজনীয়তা অনুসারে, ছেলেদের উপকার যেভাবে হবে সেভাবে খরচ করতে পারছিনা। কিন্তু ভারত সরকার যেভাবে প্রোগ্রাম করেছেন, সেইভাবেই এখানে সেটা গৃহীত হয়েচে, সেইভাবে নিউট্রীশান প্রোগ্রাম চালু হয়েছে, সেটা যে নিউট্রীশান নয় কি করে উনারা বললেন আমার চিন্তায় সেটা আসেনা। তারা সকলেই ডাক্তার হয়ে গেছেন, নিউট্রীশান সম্পর্কে একসপার্ট না হলে পরে এরকম কথা বলতে পারতেন না। তাঁরা সব্ব বিদ্যায় পারদর্শী—ডাক্তার-এর কাজও করতে পারেন আবার অগ্নি নির্ব্বাপণের কাজও করতে পারেন।

তারপর বাজার উন্নয়ন এবং ফ্লাড প্রটেকশানের কথা বলা হয়েছে, বাজার উন্নয়নের জন্য এবং ফ্লাড প্রটেকশানের জন্য যে বাজেট এখানে ধরা হয়েছে, সেটাকে অনুধাবন করতে আমি তাদের বলব। বাজেটকে অনুধাবন করে যদি কথাগুলি এখানে বলতেন, আমার মনে হয় সেটা যুক্তিসঙ্গত হত। সেইদিক দিয়ে আমি অনুরোধ করব। আমার মনে হয় সেইদিকে দৃষ্টি রেখে এই কাট মোশানগুলি আনা হয়নি, সেই কাট মোশানগুলি আনতে হবে তাই এনেছেন, যুক্তি তর্কের কোন ধার ধারেনি, অতএব আমি এই কাট মোশানগুলির বিরোধীতা করে মূল ডিম্যাণ্ডগুলিকে সাপোর্ট করছি।

**Mr. Speaker**—There is no cut motion on Demand for Grant No. 13. So I am putting the Demand to vote.

The questions' that further sum not exceeding Rs. 80,400 be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March 1971 in respect of Demand No. 13—Miscellaneous Deptt. the demand was then put to vote and PASSED.

**Mr. Speaker**—There is one cut motion moved by Shri Aghore Deb Barma on Demand for Grant No. 24 that the demand be reduced by Rs. 100/- to discuss on 'Indequacy o f provisions for implementing the special Nutrition Programme for children'.

The cut motion was put to vote and lost.

**Mr. Speaker**—I am now putting to vote the demand for Grant No. 23.

The questions' that a further sum not exceeding Rs. 5,32,400 be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31 March, 1971 in respect of Demand No. 23—Misc., Social & Developmental Organisation the demand was then put to vote and PASSED.

**Mr. Speaker**—There is not cut moti on on Demand No. 31. I am now putting the demand to vote.

The questions that a further sum not exceeding Rs. 91,500 be granted to defray the additional Charges which will come in couse of payment during the period from 1st April. 1970 to 31st March, 1971 in respect of Demand No. 31—Stationery & Printings the demand was then put to vote and PASSED.

**Mr. Speaker**—Now I am putting to vote the Demand for Grant No. 33.

The question is that a further sum not exceeding Rs. 5,39.300 be granted to defray the additional Charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 33—Miscellaneous, demand was then put to vote and PASSED.

**Mr. Speaker**—Now I am putting to the Demand No. 44.

The question that a futher sum not exceeding Rs. 13,59;600 be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 44—Loans and Advances by the State/Union Territory Governments was the put and PASSED.

**Shri S. L. Singh**—Mr. Speaker, Sir, on the recommendation of the Business Advisory Committee, the House approved the 25th March, 1971 as the date of passing of the Appropriation Bill (Supplementary Estimates), 1971.

Now, circumstances demands that the said Bill should be passed by the House earliar on 24.3.71 to enable us to reach it at Delhi for obtaining the President's assent on the Bill as required under rule.

I would, therefore, propose that the House may agree to the Bill being passed by the House on the 24th instead of 25th as scheduled for. The matter has been discussed with the leaders of the parties and there is a general agreement for such variation,

**Mr. Speaker**—I hope that the House has sense to the proposal made by the Leader of the House-

(Voice—YES)

**Mr. Speaker**—Now the Bill will be taken for passing on the 24th March, 1971 instead of 25th March, as agreed to by the House.

**Mr. Speaker**—The House stands adjourned till 11 A. M. on Tuesday the 23rd March, 1971.

## PAPERS LAID ON THE TABLE.

## UNSTARRED QUESTION NO. 25.

By—**Shri Abhiram Deb Barma, M. L. A.**

Will the Hon'ble Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

প্রশ্ন

১) গত এক বছরে যারা নিরাপত্তা আইনে বিনা-বিচারে আটক বন্দী হিসাবে গ্রেপ্তার হইয়াছেন তাহাদের নাম ;

২) তাহাদের মধ্যে যাহারা এখনও আটক আছেন তাহাদের নাম ;

৩) ধৃত ব্যক্তিরা কি রাজনৈতিক কারণে আটক আছেন ? এবং

৪) যদি তাহা হইয়া থাকে তবে তাহাদের বিরুদ্ধে অভিযোগ কি ধরণের ?

উত্তর

১) সর্বশ্রী স্বপন ভট্টাচার্য্য, বিপ্রজিত পুরকায়স্থ, পীযুষ চক্রবর্তী এবং উমাশঙ্কর মজুমদারকে ত্রিপুরায় সম্প্রতি ওড়িষ্যা নিরাপত্তা আটক বিধি আইন, ১৯৭০ (ওড়িষ্যা) ১৯৭০ ইং ৪ নং (আইন) এ আটক করা হইয়াছে।

২) তাহারা সকলেই এখন আটক আছেন।

৩) না।

৪) প্রশ্ন উঠে না।

## UNSTARRED QUESTION NO. 27.

**By—Shri Abhiram Deb Barma, M. L. A.**

Will the Hon'ble Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

প্রশ্ন

১। বর্তমানে ত্রিপুরার গ্রামাঞ্চলে কোথায় কোথায় পুলিশ ও সি, আর, পি, ক্যাম্প আছে তাহার নাম ;

২। এই সকল পুলিশ ক্যাম্প বসাইবার কারণ ; এবং

৩। ঐ সকল ক্যাম্প বসানোর ফলে অপরাধের সংখ্যা যদি না কমিয়া থাকে তাহার কারণ ?

১। পুলিশ থানা এবং পুলিশ Out Post ভিন্ন কোথাও কোন স্থায়ী পুলিশ Camp নাই।

২। অপরাধ ও অসামাজিক কার্য্যাবলী দূরীকরণার্থে এবং রাজ্যের নিরাপত্তার জন্য এই Camps অস্থায়ীভাবে স্থাপন করা হয়।

৩। অপরাধের সংখ্যা কমিয়াছে।

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE GOVERNMENT OF UNION TERRITORIES ACT, 1963.

23rd March, 1971.

The House met in the Assembly Chamber, Agartala at 11 A. M. on Tuesday, the 23rd March, 1971.

### PRESENT

Shri Manindra Lal Bhowmik, Speaker in the Chair, the Chief Minister, 3 Ministers, the Deputy Speaker, the Deputy Minister and 22 Members.

### QUESTIONS

**Mr. Speaker** :—To-day in the List of Business are the following Questions to be answered by the Ministers concerned Starred Questions. Shri Aghore Deb Barma.

**Shri Aghore Deb Barma** :—Question No. 75.

**Shri Krishnadas Bhattacharjee** :— Starred Question No. 75, Sir.

প্রশ্ন

১। ইহা কি সত্য গত এক বৎসর যাবত শালগড়া ডিস্‌পেনসারীতে কোন কম্পাউণ্ডার নেই ;

২। যদি সত্য হয় তাহার কারণ ; এবং

৩। বর্তমানে তথায় কম্পাউণ্ডার দেওয়া হইয়াছে কি না ?

উত্তর

১। হঁ্যা।

২। যোগ্যতাসম্পন্ন কম্পাউণ্ডারের স্বল্পতা ইহার কারণ।

৩। না।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই ডিস্‌পেনসারীতে কম্পাউণ্ডার দেওয়ার জন্য সরকার পক্ষ থেকে কোন চেষ্টা চলছে কি না জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** : —সরকার থেকে সব রকমের চেষ্টা হয়েছে এবং এখনও হচ্ছে কিন্তু কোন কম্পাউণ্ডারই পাওয়া যাচ্ছে না। আমাদের এখনও ১৮জন কম্পাউণ্ডারের পোষ্ট ভেক্যান্ট আছে। But these posts could not be filled-up uptill now for want of qualified candidates. That is why we could not put any compounder in many institutions which includes Salgarh Dispensary.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, আমাদের ত্রিপুরা রাজ্যের মধ্যে এই কম্পাউণ্ডারসীপ ট্রেনিং দেওয়ার জন্য কোন ইনষ্টিটিউশান আছে কি না জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—ত্রিপুরার মধ্যে কম্পাউণ্ডারসীপ ট্রেনিং দেওয়ার মত কোন ইনষ্টিটিউশান নেই। তবে প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী এই ব্যাপারে একটা পরিকল্পনা করেছিলেন এবং আমরাও চেষ্টা করছি যাতে সেটা চালু করা যায়।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, সেই পরিকল্পনাটি কি জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—ইউ, কে, একাডেমীতে লেবরেটরী এ্যাসেষ্টিণ্টদের নিয়ে এ ট কম্পাউণ্ডার ট্রেনিং ক্লাশ খোলা যায় কি না, এই বিষয়ে চেষ্টা করা হয়েছিল।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, আগে ত্রিপুরায় হসপিটালগুলিতে যারা এ্যাপ্রেন্টিস হিসাবে কাজ কর্ম্ম করত, তাদেরকে ট্রেনিং দিয়ে এনে এইসব পোষ্টে এ্যাপয়েণ্টমেণ্ট দেওয়ার কোন ব্যবস্থা করা হবে কি না জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—আমার মনে হয়, সেটা এখন সম্ভব নয়। কারণ ফার্মেসিউ-টিক্যাল লাইসেন্স পেতে হলে আজকাল একটা কোয়ালিফিকেশান বার আছে। প্রত্যেকটি ষ্টেটেই এই ধরণের লাইসেন্স দেওয়ার ব্যাপারে আজকাল খুব ষ্ট্রিক্ট হয়ে গেছে। কাজেই আগে যে এ্যাপ্রেন্টিস রেখে ট্রেনিং দিয়ে ফার্ম্মেসিউটিক্যাল লাইসেন্স দেওয়া হত, সেটা বন্ধ হয়ে গেছে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে কম্পাউণ্ডারের অভাব এটা তো দিনের পর দিন বেড়েই চলছে, কমবার কোন সম্ভাবনাই নেই। কাজেই এই অভাব যদি কমাতে হয়, তাহলে সরকার থেকে ষ্টাইপেণ্ড ইত্যাদি দিয়ে বাহিরে কোথাও ট্রেনিংএ পাঠিয়ে কম্পাউণ্ডার তৈরী করে আনার কোন চেষ্টা সরকারের আছে কি না বা সরকার কিছু চিন্তা করছেন কি না জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—আমরা কম্পাউণ্ডার ট্রেনিং ক্লাশ খোলার চেষ্টা করছি এবং তা যদি সম্ভব হয় তাহলে আশা করছি যে আমাদের কম্পাউণ্ডারের তেমন কোন অভাব থাকবে না।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানা আছে কি যে ফার্ম্মেসিউটিক্যাল লাইসেন্স বা রেজিষ্ট্রেশান আছে এমন লোকের এ্যামপ্লয়মেন্টে এ্যাক্সচেঞ্জে রেজিষ্টেশান কার্ডও আছে এবং এইসব থাকা সত্বেও তাদেরকে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে না ?

**শ্রীকৃষ্ণদাস ভাট্টচার্য** :—পার্ম্মেসিউটিক্যাল লাইসেন্স/রেজিষ্ট্রেশান আছে এবং তা থাকা সত্বেও যে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছ না এটা ঠিক নয়।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় মন্ত্রী মহোদয়, আমি এখানে একটা নাম দিতে পারি, আপনি সেটা কাইণ্ডলী নোট করবেন কি ?—নামটা হচ্ছে শ্রীনরেন্দ্র ভৌমিক, রামনগর (ধর্ম্মনগর) তার ফার্ম্মেসিউটিক্যাল লাইসেন্স ও রেজিষ্ট্রেশান আছে।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** — শুধুমাত্র এ্যামপ্লয়মেন্ট এ্যাক্সচেঞ্জে রেজিস্ট্রেশান থাকলে চলবে না। কারণ যিনি কম্পাউণ্ডার হবেন তাকে ফার্মেসিউটিক্যাল কাউন্সিল থেকে রেজিস্ট্রেশান বা সার্টিফিকেট নিতে হবে। তার যদি সেই রকম কিছু না থাকে তাহলে সরকার তাকে কম্পাউণ্ডার হিসাবে এ্যাপয়েন্টমেন্ট দিতে পারে না। আর যদি দেওয়া হয় তাহলে সেখানে অনেক লিগ্যাল অব্লিগেশান এরাইজ করে।

**শ্রীমনোরঞ্জন নাথ**— মাননীয় মন্ত্রী মহোদয়, তার সমস্ত রকম রিকুইজিট কোয়ালিফিকেশান আছে।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য**—কোয়ালিফিকেশান থাকতে পারে—যেমন ডাক্তারের কোয়ালিফিকেশান হচ্ছে এম, বি, বি, এস, কিন্তু এম, বি, বি, এস, পাশ করলেই তাকে ডাক্তার হিসাবে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া যায় না, যতক্ষণ পর্যন্ত সে মেডিক্যাল কাউন্সিলের রেজিস্ট্রেশান না পায়। কাজেই তাকে এ্যাপয়েন্টমেন্ট দেওয়ার আগে মেডিক্যাল রেজিস্ট্রেশান আছে কিনা সেটা দেখে নিতে হবে। তেমনি কম্পাউণ্ডারের এ্যাপয়েন্টমেন্ট দিতে গেলেও তার ফার্মেসিউটিক্যাল রেজিস্ট্রেশান আছে কিনা, সেটা দেখে তবেই তাকে কম্পাউণ্ডার হিসাবে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া যেতে পারে।

**শ্রীমনোরঞ্জন নাথ**—মাননীয় মন্ত্রী মহোদয়, এই ফার্মেসিউটিক্যাল কাউন্সিল কোথায় কোথায় আছে বলতে পারেন কি?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য**—ওয়েষ্ট বেঙ্গলে আছে, আসামে আছে।

**শ্রীমনোরঞ্জন নাথ**—মাননীয় মন্ত্রী মহোদয়, আমি যে নরেন্দ্র ভৌমিকের কথা এখানে বললাম, তার ফার্মেসিউটিক্যাল লাইসেন্স তো আছে, তাছাড়া তার এ্যামপ্লয়মেন্ট এ্যাক্সচেঞ্জের রেজিস্ট্রেশানও আছে এবং তা সত্বেও তাকে কেন এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে না সেটাই আমি জানতে চাচ্ছি।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য**— ফার্মেসিউটিক্যাল রেজিস্ট্রেশান এবং লাইসেন্স যদি থাকে তাহলে তার এ্যাপয়েন্টমেন্ট হওয়া উচিত। কেন হচ্ছে না সেটা আমি অনুসন্ধান করে দেখব।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী**— মাননীয় মন্ত্রী মহোদয়, কম্পাউণ্ডার ট্রেনিং সেণ্টার যেটা খোলা হবে বলছেন, সেটা কবে খোলা হবে জানাবেন কি?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য**— যত সত্বর সম্ভব খোলা হবে। তবে সেটা খুলতে হলে এমন কতগুলি টেকনিক্যাল ডিফিকালটিস আছে, সেগুলি দূর হলেই আমরা করতে পারব।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত**—মাননীয় মন্ত্রী মহোদয়, বর্তমানে যারা নতুন কম্পাউণ্ডারের ট্রেনিং নিচ্ছে তাদের এডুকেশান্যাল কোয়ালিফিকেশান মেট্রিকুলেটের নীচে হওয়া উচিত নয় এবং এই ধরণের কোন সার্কুলার অল ইণ্ডিয়া বেসিসে আছে কিনা? যদি থেকে থাকে তাহলে ভবিষ্যতে এই ধরণের ট্রেনিংয়ে নেওয়ার জন্য কি কোয়ালিফিকেশানের নেওয়া হবে এই সম্বন্ধে সরকারের কোন নির্দিষ্ট পলিসি আছে কিনা জানাবেন কি?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য**—যদি অল ইণ্ডিয়া বেসিসে এমন সার্কুলার থাকে তাহলে নেওয়া উচিত নয় এবং আমরা সেই পলিসি মতই সিলেকশান করব।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী**—মাননীয় মন্ত্রী মহোদয়, এই ফার্মেসিউটিক্যাল ট্রেনিং এর জন্য যে একটা ইন্টারভিউ নেওয়া হয়েছিল, সেটা কতদিন আগে নেওয়া হয়েছিল বলতে পারেন কি?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**— মাননীয় মন্ত্রী মহোদয়, যে সমস্ত ডিসপেন্সারীগুলিতে কম্পাউণ্ডার নাই, সেই সব ডিসপেন্সারীতে কম্পাউণ্ডারের কাজ কে করে থাকেন বলতে পারেন কি?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য**—যে ডাক্তার আছেন, তিনিই করে থাকেন।

**শ্রীএরসাদ আলী চৌধুরী**—মাননীয় মন্ত্রী মহোদয়, যেখানে নাকি ডাক্তার নেই এবং কম্পাউণ্ডারও নেই, সেখানে এই কম্পাউণ্ডারের কাজ কে করে থাকেন জানাবেন কি?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য**—আই ওয়ান্ট নোটিশ।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় মন্ত্রী মহোদয়, ডাক্তারই যদি কম্পাউণ্ডারের কাজ করে থাকেন, তাহলে সেজন্য তাকে কি কোন এ্যাক্সট্রা এ্যামাউন্ট দেওয়া হয় কিনা জানাবেন কি?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য**—না, এ্যাক্সট্রা কিছুই দেওয়া হয় না।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী**—মাননীয় মন্ত্রী মহোদয়, একিমপুরে যে একটা মেডিক্যাল ডিসপেন্সারী আছে তাতে আজ দুই বছর হল কোন ডাক্তার বা কম্পাউণ্ডার নেই, এটা আপনার জানা আছে কি?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীনরেশ রায়** মাননীয় মন্ত্রী মহোদয়, এই পর্যন্ত যে সব ফার্মেসিউট এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, তাদের সবাই কি মেট্রিকুলেট?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য**—আগে তো মেট্রিকুলেটও দরকার হত না, ননমেট্রিকুলেটও ছিল এবং তাদের অনেকেই এখনও আছে।

**Mr. Speaker**— Shri Aghore Deb Barma.

**Shri Aghore Deb Barma**—Starred Question No. 78.

**Shri Krishnadas Bhattacharjee**—Starred Question No. 78, sir.

**Question**

1. Whether there is any Govt. quarters for the Doctor and for his staff at Salgarah Govt. Dispensary ; and

2. If so, the reasons therefor ;

**Answer**

1. No.
2. The Dispensary is running in a rented house.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রীমহোদয় কি বলবেন, সেখানে ডাক্তারের এবং ষ্টাফ কোয়ার্টার না থাকার দরুণ তারা অসুবিধা ভোগ করছেন কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—অসুবিধা হতে পারে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রীমহোদয়, এই ডিসপেন্সারী ডাক্তার এবং ষ্টাফ কোয়ার্টারের প্রয়োজনীয়তা আছে বলে মনে করেন কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—অনেক ডিসপেন্সরীর ডাক্তারদের এবং ষ্টাফদের কোয়ার্টার নেই, কোন কোন ডিসপেন্সারীর ঘরও নেই, রেন্টেড হাউসে হচ্ছে, খেচেড হাউসে হচ্ছে। কাজেই প্রায়রিটি বেসিসে, এ্যাকর্ডিং টু ফাণ্ড সেটা করা হবে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রীমহোদয় কি বলতে পারেন এই শালগড়া ডিসপেন্সারীর ডাক্তারের কোয়ার্টার কোন জায়গায় ? ডিসপেন্সারীর সংলগ্ন না অন্য জায়গায় ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আমি তো ডাক্তারের কোয়ার্টার নাই বলেছি।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—ডাক্তার কোন জায়গায় আছে। উনি বলেছেন যে রেন্টেড হাউসে আছে, সেটা কোন জায়গায়।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—আমাদের ডিসপেন্সারীটা রেন্টেড হাউসে আছে আমি বলেছি।

**শ্রীঅঘোর দেববর্ম্ম** :—মাননীয় মন্ত্রীমহোদয় বলতে পারেন কি, এই যে ডিসপেন্সারীটি ভাড়া ঘরে আছে, সেখানে ডাক্তার আছে, এটার সংলগ্ন কোন রাইস মিল আছে কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—থাকতে পারে। ভাল ঘর যদি না পাওয়া যায়, রাইস মিলের সঙ্গে যদি ঘর পাওয়া যায়, তাহলে সেটাতেই করতে হবে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রীমহোদয় তদন্ত করে দেখবেন কি, ঐ ডিসপেন্সারীর ঘরের সংলগ্ন একটি রাইস মিল আছে, সেখানে বসে ডাক্তারের পক্ষে রোগী দেখা, বা তার প্রেসক্রিপশান করা অসুবিধা হচ্ছে ?

**শ্রী কৃষ্ণদাস ভট্টাচার্য** :—ভাল ঘর না পাওয়া পর্য্যন্ত এই ঘরেই কাজ করতে হবে।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে ডাক্তারদের কোয়ার্টারের জন্য এবং ডিসপেন্সারীর জন্য যাতে সরকারীভাবে সেটা করা যায়, তার কোন স্কীম আছে কি না ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—নিশ্চয়ই আছে।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—সেই স্কীমে এই বছরে কতটা ডিস্পেন্সারী এবং কতটা কোয়ার্টারের জন্য বরাদ্দ আছে এবং কত টাকা বরাদ্দ আছে বলবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—পাঁচটি করে প্রতি বৎসর ধরা আছে, ঠিক মত কত টাকা বরাদ্দ আছে আমি বলতে পারছিনা। আই ডিম্যাণ্ড নোটিশ।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :— এই যে পাঁচটি করে ধরা আছে মাননীয় মন্ত্রী মহোদয় বললেন সেটাকি ডিসপেন্সারী না কোয়ার্টার?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—ডিসপেন্সারী এবং কোয়ার্টার এক সংগেই একটা কম্পোজিট স্কীম নেওয়া হয়েছে।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রীমহোদয় বলতে পারেন কি এই ডাক্তারদের কোয়ার্টার না থাকার দরুণ ডাক্তাররা মফঃস্বল ডিসপেন্সারীতে যায় না?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—অসুবিধা আছে। কোয়ার্টার করা হচ্ছে এ্যাকর্ডিং টু এভেইলাব্যাবিলিটি অব ফাণ্ড, যথা সম্ভব তাড়াতাড়ি করার চেষ্টা গভর্ণমেন্ট করছেন।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—এই যে ডিফিকালটিজ যেটা মাননীয় মন্ত্রী মহোদয় এ্যাডমিট করলেন, সেই ডিফিকালটীজটা দূর করার জন্য বাজেটে আরও বেশী যাতে'এর প্রভিশন করা হয়, সেটার চেষ্টা মাননীয় মন্ত্রী মহোদয় করেছেন কি না?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—চেষ্টা করা হচ্ছে। সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে যতটা পাওয়া যায়, সেই অনুসারেই আমরা কাজ করছি।

**শ্রীনরেশ রায়** :—মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি, এই যে ডাক্তারদের কোয়ারটারের ডিফিকাল্টিজ সে। কতদিন ধরে চলে আসছে?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—বহুদিন যাবত।

**শ্রীনরেশ রায়** :—এতদিন ডিফিকালটীজ দূর করার কি কি প্রচেষ্টা করা হয়েছে?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—বিভিন্ন কনষ্ট্রাকশান হচ্ছে, অনেক জায়গায় যাতায়াতের অসুবিধা ছিল, যার জন্য ইট এবং অন্যান্য বিলডিং মেটেরিয়্যালস নেওয়ায় অসুবিধা ছিল. সেইসব জায়গায় রাস্তাঘাট হয়েছে, আর যেখানে বিল্ডিং মেটেরিয়্যালস নিয়ে যাওয়া সম্ভব হচ্ছে না, সেখানে করা যাচ্ছে না।

**শ্রীনিশিকান্ত সরকার** :—মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি উদয়পুর সাবডিভশনে ত্রিপুরেশ্বরী কলোনীতে ডাক্তার নাই কতদিন যাবত?

**Mr. Speaker** :—This should be a seperate question.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় যে কম্পোজিট স্কীমের কথা এখনে বললেন সেটা কোন প্ল্যান থেকে করা হচ্ছে জানাবেন কি?

**Mr. Speaker**:—দিস ইজ অলসো এ সেপারেট কোয়েশ্চান। দিস ইজ নট কানেকটেড উইদ দিস কোয়েশ্চান।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—আমরা প্রতি বৎসর পাঁচটা করে ডিসপেন্সারী করব এই স্কীম টেক্ আপ করেছি, এখন সেটা কোন প্ল্যানে করা হচ্ছে সেটা আমি জানতে চাইছি।

**Mr. Speaker** :— This is irrelevant question.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—ডাক্তার তার অসুবিধার কথা জানিয়ে সরকার বা কর্ত্তৃপক্ষের কাছে কোন রিপ্রেজেন্টেশান, লিখিতভাবে জানিয়েছেন কি না এবং যদি জানিয়ে থাকেন তাহলে সরকার পক্ষ থেকে কি উত্তর দেওয়া হয়েছে জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** : -আই ডিমাণ্ড নোটিশ।

**Mr. Speaker** :—Shri Aghore Deb Barma, you have got another question.

**Shri Aghore Deb Barma** :—Question No. 79.

**Shri Krishnadas Bhattacharjee** :—Question No. 79 Sir.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1. Whether it is a fact that Raima Dispensary is running without doctor for the last seven years continueously ; and | 1. No. |
| 2. if so, the reasons therefor ? | 2. Does not arise. |

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি কত তারিখে রাইমা ডিসপেনসারীতে ডাক্তার পাঠানো হয়েছে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—মাননীয় সদস্য প্রশ্ন করেছেন কনটিনিউয়াসলী ফর লাষ্ট সেভেন ইয়ার্স ডাক্তার ছাড়া আছে কিনা ? আমি বলছি তা নয়। Dr. K. N. Nath, C A S. Grade II who was in-charge of the Raima Dispensary retired with effect from 13.6.68. Thereafter no C. A. S. Gr. II could be posted there due to acute shortage of C. A. S. Grade II Doctors. Since the licentiate study course has been postponed in all the Indian universities no candidate for appointment in the post of C. A. S. Grade II is made available for filling up the vacant post. At present 32 posts of C. A. S. Gr. II are lying vacant.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে বর্ত্তমানে রাইমা ডিসপেনসারীতে কোন ডাক্তার আছেন কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—কোন ডাক্তার নাই।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—রাইমা ডিসপেনসারীতে যে ডাক্তার ছিলেন তার চলে যাওয়ার কারণ কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—তিনি রিটায়ার করেছেন।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে প্রতি ডিসপেন-সারীতে যাতে ডাক্তার দেওয়া যায় তার জন্য কি ব্যবস্থা করেছেন ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—অ্যাডভারটাইজমেন্ট করা হয়।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :— কতজন ক্যাণ্ডিডেট অ্যাপীয়ার করেছেন লাষ্ট ইয়ারে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—যখন যাদের ইন্টারভিউ নেওয়া হয় তাদের নেওয়া হয়। কাউকে রিফিউজ করা হয় না।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—যাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে সেই ক্যাণ্ডিডেট কেন আসে না ? মানে এই কথা সত্যি কিনা যে অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার পরেও ক্যাণ্ডিডেট আসে না ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার পরে কেউ হয়ত আসেন কেউ হয়ত আসেন না।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে রুর‍্যাল এরিয়াতে কোয়ার্টার নেই, জলের ব্যবস্থা নেই বলেই ডাক্তার সেখানে যেতে চান না এবং দ্যাট ইজ দি রিজন ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—একথা সত্যি নয়।

**শ্রীএরসাদ আলী চৌধুরী** :— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন রাইমার ডাক্তার কতদিন হল রিটায়ার করেছেন এবং তিনি একসটেনশনের জন্য প্রার্থনা করেছিলেন কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—উনি আইনতঃ যত দিন পেতে পারেন একস্‌টেনশান ততদিন একস্‌টেনশান দেওয়া হয়েছে। আর দেওয়া হয় নি।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন ঐ ডিসপেনসারীর ডেলী রোগীর অ্যাটেনডেন্‌স কত ?

**মিঃ স্পীকার** :—দিস, ইজ এ সেপারেট কোয়েশ্চান।

**শ্রীঅঘোর দেববর্মা** :—কেন সেপারেট হবে ? এটা তো রিলিভেন্ট। ডাক্তার নাই। মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন সেখানে বছরে যে ঔষধের ইনডেন্ট দেওয়া হয় একটা ডিসপেনসারীর জন্য সেই ঔষধগুলি সেখানে খরচ হয় কিনা ?

**Mr. Speaker :—** This also should be a separate question. The scope of the supplementary question should not be wider than that of original question. There is one Unstarred Question to-day. The Minister may lay on the Table of the House the reply of the Unstarred Question.

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, আনষ্টার্ড যতক্ষণ প্রসিডিংসে প্রিন্ট না হয় ততক্ষণ আমরা এর অ্যানসারটা দেখতে পাই না। এটা যাতে আমরা তাড়াতাড়ি পাই তার ব্যবস্থা করা উচিত।

**মিঃ স্পীকার :—**ইউ মে রিকোয়েষ্ট টু গিভ রিপ্লাইজ অব দি আনষ্টার্ড কোয়েশ্চানস্।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :—**মাননীয় অধ্যক্ষ মহোদয় এই সম্পর্কে আমারও বক্তব্য আছে। আনষ্টার্ড কোয়েশ্চান লে করার পর অন্ততঃ মেম্বারদের একষ্ট্রা কপি দেওয়া উচিত।

**মিঃ স্পীকার :—**দ্যাট ইজ নট পসিবল।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :—**আমারও একটা পয়েন্ট আছে। মেম্বাররা যে কোয়েশ্চানটা দিচ্ছেন সেটা সাইক্লোষ্টাইল করে আপনার অফিসেও দেওয়ার নিয়ম আছে। এটা সিক্রেট থিং যে পর্যান্ত মেম্বাররা না বলেন। তারপর হয়ে গেলে ইট ইজ দি প্রপার্টি অব দি হাউস। তারপর প্রসিডিংস যেটা হচ্ছে সেটা লে হলে তাতে পাওয়া যেত। কিন্তু তা যদি না হয় তাহলে কোয়েশ্চানটা পরের দিন অ্যাভেলেবল হওয়া দরকার। তাঁদের এটা পেতে আইনের দিক দিয়ে কোন বাধা নাই। কাজেই সেই ক্ষেত্রে মাননীয় সদস্য যে পয়েন্ট এনেছেন ইট ইজ ভেরী রেলিভেন্ট। অন্ততঃ সাপ্লিমেন্টারী না পেলেও ছাপানো যে পোর্শনটা সেটা পাওয়া উচিত।

**মিঃ স্পীকার :—**যদি অনুরোধ করা হয় তাহলে তাদের দেওয়া হয়।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :—** একটা প্রিনসিপল থাকা দরকার স্যার। যারা কোয়েশ্চান করবে তারা পেতে পারে। আমরা রিকোয়েষ্ট করতে যাব কেন? ইট শুড বি প্রসিডিউর। এমনকি আর একজন যদি ইন্টারেষ্টেড থাকে তাহলে সেও নিতে পারে।

**মিঃ স্পীকার :—**আপনার প্রস্তাব সম্পর্কে বিবেচনা করে দেখব।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :—**মাননীয় স্পীকার, স্যার, রাইজ অব প্রাইস অব এসেনসিয়েল কমোডিটিজের উপর আমার একটা এডজোর্ণমেন্ট মোশন ছিল। আমার এডজোর্ণমেন্ট মোশনটা—

**Mr. Speaker :—**I have declined my consent. I have disallowed your adjourment motion.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—তা তো করেছেন। এটা আমি হাউসের কাছে রাখছি এই জন্য যে এটা এত ইম্পোর্টেন্ট একটা এডজোর্ণমেন্ট মোশান যেচাউলের দর হু হু করে বেড়ে যাচ্ছে।

**Mr. Speaker** :—I have disallowed your adjournment motion. You cannot speak anything.

(The speech of Shri Promode Rn. Dasgupta was then expunged from the proceedings as ordered by the Speaker).

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—এইগুলি সম্পর্কে যদি আমাদের আলোচনা করতে না দেওয়া হয় তাহলে যারা আমাদের পাঠিয়েছেন নির্বাচিত করে তাদের প্রতি আমাদের যে কর্তব্য সেই কর্তব্য থেকে আমরা বঞ্চিত হচ্ছি। সুতরাং মাননীয় স্পীকার, স্যার, আপনি যে ডিস-এলাউ করলেন আমার অ্যাডজোর্ণমেন্ট মোশন তার প্রতিবাদে আমরা ওয়াক আউট করছি পাঁচ মিনিটের জন্য।

## GOVERNMENT BUSINESS (LEGISLATION)

### Consideration & Passing of the Appropriation (Vote on Account) Bill, 1971 (Bill No. 1 of 1971).

**Mr. Speaker** :—Next business of the house, the Appropriation (Vote on Account) Bill, 1971 (Bill No. 1 of 1971) is to be taken into consideration. I call on the Hon'ble Finance Minister to move his Motion for consideration of the Bill.

**Shri Krishnadas Bhattaherjee** :—Mr. Speaker, Sir, I beg to move that the Appropriation (Vote on Account) Bill, 1971 (Bill No. 1 of 1971) be taken into consideration at once.

**Mr. Speaker** :—The question before the House is the Motion moved by the Hon'ble Finance Minister that the Appropriation (Vote on Account), Bill, 1971 (Bill No. 1 of 1971) be taken into consideration at once.

As many as are of that opinion will pleased say—AYES.

(Voice—AYES)

As many as are of contrary opinion will please say—NOES.

(No voice)

The bill is considered.

$CI_2$ do stand part of the Bill.

As many as are of that opinion will please say — Ayes.

(Voices—Ayes)

As many as are of contrary opinion will please say—Noes.

(No voice)

I think, Ayes have it, Ayes have it, Ayes have it.

$CI_3$ do stand part of the Bill.

As many as are of that opinion will please say—Ayes.

(Voices—Ayes)

As many as are of contrary opinion will please say—Noes.

(No voice)

I think, Ayes have it. Ayes have it, Ayes have it.

Schedule do stand part of the Bill.

As many as are of that opinion will please say—Ayes.

(Voices—Ayes)

As many as are of contrary opinion will please say—Noes.

(No Voice)

I think, Ayes have it, Ayes have it, Ayes have it.

$CI_1$ do stand part of the Bill.

As many as are of that opinion will please say—Ayes.

(Voices—Ayes)

As many are of contrary upinion will please say—Noes.

(No voice)

I think Ayes have it, Ayes have it, Ayes have it.

The Tittle do stand part of the Bill.

As many as are of that opinion will please say—Ayes.

(Voices—Ayes)

(No voice)

I think, Ayes have it, Ayes have it, Ayes have it.

Next business before the House is the passing of the Appropriation (Vote on Account) Bill, 1971 (Bill No. 1 of 1971). I shall now request the Hon'ble Finance Minister to move his motion for passing of the Bill.

**Shri Krishnadas Bhattacherjee** :—Mr. Speaker Sir, I beg to move that the Appropriation (Vote on Account) Bill, 1971 (Bill No. 1 of 1971) as settled in the Assembly be passed.

**Mr. Speaker** :—The question before the House is the Motion moved by the Hon'ble Finance Minister that the Appropriation (Vote on Account) Bill, 1971 (Bill No. 1 of 1971) as settled in the Assembly be passed.

As many as are of that opinion will please say—Ayes.

(Voices—Ayes)

As many as are of contrary opinion will please say—Noes.

As many as are of contrary opinion willplease say—Noes.

(No voice)

I think, Ayes have it, Ayes have it, Ayes have it.

The Bill is passed.

To-day in the List of Business 12 Demands Viz ; Demand Nos :—14 Education, 28—Famine Relief, 29—Pension & other Retirement Benefits, 42—Payment of Commuted Value of Pension, 17—Agriculture, 36—Capital Outlay on Schemes of Agricultural Improvement and Research, 19—Cooperation, 26—Public Works, 27—Capital Outlay on Public Works, 24—Irrigation, Navigation, Embankment & Drainage Works (Non-Commercial), 25—Electricity, Schemes and 39—Capital Outlay on Electricity Schemes are to be disposed of.

**Members have received that List of Business along with the Appendix showing the demands and the cut motion(s). Now the demands standing in the name of the Finance Minister are taken as moved. I shall also take all the cut motion(s) as moved and there will be discussion on the demand and the cut motion(s) (Demand-wise as shown in the Appendix). Thereafter when the debate is closed I shall dispose of them one after another by voice vote.**

I may also inform the Hon'ble members that I have decided to request the Finance Minister to start discussion in support of the demand Nos : 28, 29 and 42—together, Demand Nos. 17, 36 and 19—together and Demand Nos : 26, 27, 24, 25 and 39—together respectively and I shall have one general debate on these demands as they are of allied nature ; of course I shall dispose of the demands separately.

Now I shall request the Hon'ble Finance Minister to start discussion in support of his demand No. 14—Education.

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি হাউসের সামনে ১৪নং ডিমাণ্ড—এডুকেশান প্লেস করছি। এই খাতে মোট ৭,২৭,০০০ টাকা অতিরিক্ত ব্যয় হয়েছে। আমি আশা করি হাউস এই অতিরিক্ত ব্যয় অনুমোদন করবেন।

**Mr. Speaker** :—There is no cut motion on this demand for grant No. 14—Education. So, I am putting the motion to vote. Now, the question before the House is that a further sum not exceeding Rs. 7,27,000/- be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March. 1971 in respect of Demand No. 14—Education.

As many as are of that opinion will please say—Ayes.

(Voices—Ayes)

As many as are of contrary opinion will please say—Noes.

(No Voice)

I think, Ayes have it, Ayes have it, Ayes have it.

The demand is passed.

Now, I call on Hon'ble Finance Minister to start discussion in support of his demand Nos : 28—Famine Relief, 29—Pension & other Retirement Benefits and 42—Payment of Commuted Value of Pension.

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই হাউসের সামনে ডিমাণ্ড নং ২৮, ২৯ এবং ৪২ প্লেস করছি। আশা করি হাউস এই ডিমাণ্ডগুলির জন্য যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে, সেটা অনুমোদন করবেন।

**Mr. Speaker** :—There is only one cut motion on the Demand for Grant No. 28 moved by Shri Aghore Deb Barma to raise discussion on—

Inadeqancy of provission for Test Relief Works." But as the Hon'ble member is absent his cut motion falls through.

Now, I am putting the main motion to vote.

The question before the House is that a further sum not exceeding Rs. 2,90,000/-be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st Mach, 1971 in respect of Demand No. 28—Famine Relief.

As many as are of that opinion will please say—Ayes.

( Vocies—Ayes )

As many as are of contrary opinion will please say—Noes.

( No voice )

I think, Ayes have it, Ayes have it, Ayes have it.

The Demand is passed.

Now, I am putting the Demand for grant No. 29 to vote.

The question before the House is that a further sum not exceeding Rs. 2,90,000/- be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 29—Pension and other retirement benefits.

As many as are of that opinion will please say—Ayes.

( Voices—Ayes )

As many as are of contrary opinion will please say—Noes.

( No voice )

I think, Ayes have it, Ayes have it, Ayes have it.

The Demand is passed.

Now, I am putting the Demand for grant No. 42 to vote.

The question before the House is that a further sum not exceeding Rs. 15,000/- be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 42—Payment of Commuted Value of Pension.

As many as are of that opinion will please say—Ayes.

( Voices—Ayes )

As many as are of contrary opinion will please say—Noes.

( No voice )

I think Ayes have it, Ayes have it, Ayes have it.

The Demand is passed.

Now, I would request the Finance Minister to raise discussion on Demand Nos. 17, 36 and 19 together.

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ডিম্যাণ্ড নাম্বার ১৭, ডিম্যাণ্ড নাম্বার ৩৬, ডিমাণ্ড নাম্বার ১৯ হাউসে সামনে প্রেস করছি এবং এর জন্য যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে, আমি আশা করি হাউস এই অতিরিক্ত ব্যয় অনুমোদন করবেন।

**Mr Speaker** :—There is one cut Motion given by Shri Aghore Deb Barma on Demand No. 19. The Member is absent so his Cut Motion falls through.

Now I am putting to vote the Demand For Grant No 17—Agriculture.

The Question before the the house is that a further sum not exceeding Rs. 1,92,000 be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 17—Agriculture.

The Motion was put to vote and passed.

I am putting to vote the Demand for Grant No. 36. The Question before the House is that a further sum not to exceeding Rs. 2,57 900 be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No.36—Capital outlay on Scheme of Agricultural Improvement and research.

The Motion was put to vote and passed.

Now I am putting to vote the Grant No. 19.

The Question before the House is that a further sum not exceeding Rs. 1,65.300 be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 19—Co-operation.

The Motion was put to voice vote and passed.

**Mr. Speaker** :—Now I would request the Finance Minister to raise discussion on Demand Nos. 26, 27, 24, 25, and 39 together.

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি হাউসের সামনে ডিম্যাণ্ড নাম্বার ২৬, ২৭, ২৪, ২৫, এবং ৩৯ প্রেস করেছি, বর্ধিত ব্যয় বরাদ্দের কারণগুলিও হাউসের সামনে রাখা হয়েছে, আশা করব হাউস এ্যাপ্রুভ করবেন।

**Mr. Speaker** :—Now there are two Cut Motions on Demand No. 26, one on Demand No. 27, one on Demand No. 24, one on Demand No. 39. raised by Shri Abhiram Deb Barma, Shri Bidya Deb Barma.

**I now call on Shri Abhiram Deb Barma to raise discussion on his Cut Mottions.**

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ডিমান্ড নাম্বার, ২৬, পাবলিক ওয়ার্কস, এখানে অতিরিক্ত ব্যয় বরাদ্দ দাবী করা হয়েছে ৬৬,০০০ টাকা। এখানে আমার কাট মোশন হল—

'আগরতলা সহরে রবীন্দ্র ভবন নির্ম্মাণে অস্বাভাবিক বিলম্ব'

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কাট মোশান ডিমাণ্ড নাম্বার ২৬'এ আসতে পারেনা এবং দ্বিতীয় যেটা দেওয়া হয়েছে সেটাও আসতে পারেনা, কারণ এই ডিম্যাণ্ডটা হল ফর মাইনর ওয়ার্কস, নট মেজর ওয়ার্কস। এই দুইটি কাট মোশান হচ্ছে মেজর ওয়ার্কসের। এটা হবে ডিমাণ্ড নাম্বার—৪০'তে নট ২৬। কাজেই যে ডিম্যাণ্ড এখানে চাওয়া হয় নাই তার উপর কি করে কাট মোশান আসতে পারে বুঝতে পারছিনা। এই মোশান এখানে আসতে পারে না।

**Mr. Speaker** : —I have allowed the Motions

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, রবীন্দ্র ভবন নির্মাণের জন্য একটা চেষ্টা করা হয়েছিল। কিন্তু এই রবীন্দ্র ভবন এখন নির্ম্মাণ হলে পরে কবিগুরু রবীন্দ্রনাথের যে স্মৃতি এবং সাহিত্যামোদী যারা তারা কবিগুরু রবীন্দ্রনাথ সম্পর্কে চর্চ্চা করতে পারতেন এবং চর্চ্চা করার কাজও সুরু হত। কিন্তু আজকে এই যে একটা বিলডিং তৈরী হচ্ছে এটা বিলম্ব হচ্ছে, এবং সেটা আরও তাড়াতাড়ি হওয়া উচিত ছিল এবং এই সম্পর্কে যতটুকু গুরুত্ব দেওয়া উচিত ছিল সেই রকম গুরুত্ব দেওয়া হয় নি। ত্রিপুরা সরকার এই সম্পর্কে ফেলুয়র হয়েছে।

আর একটা কাট মোশন হচ্ছে ডিমাণ্ড নাম্বার ২৪ এ। এইখানে ত্রিপুরার শহরগুলিতে বন্যা নিরোধ প্রকল্পের রূপায়ণে অস্বাভাবিক বিলম্ব হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ত্রিপুরাতে প্রতি বৎসরেই বন্যা হয় এবং ত্রিপুরার আগরতলা এবং মহকুমা শহরগুলিতে যেমন খোয়াই, আগরতলা, এই সমস্ত শহর গুলিতে প্রতি বৎসরেই বন্যা হয় এবং বন্যা আরম্ভ হওয়ার আগে ঠিক এই সময়ে ত্রিপুরা সরকার সম্পূর্ণ নীরব থাকেন। যখন বন্যা আরম্ভ হয় তখন তাড়াহুড়া আরম্ভ করে এবং মানুষের যে নিরাপত্তা, ধন সম্পত্তি সব নষ্ট হয়ে যায়। কাজেই এই প্রকল্প গুলি যদি সময়মত রূপায়ণ করা যায় তাহলে এই বন্যার হাত থেকে জনসাধারণকে রক্ষা করার ব্যবস্থা করা যায়। কিন্তু ত্রিপুরা সরকার এই সমস্ত প্রকল্পগুলি রূপায়ণ করার ক্ষেত্রে বিলম্ব করছেন এবং গাফিলতি করছে। বিলম্ব হলে জনসাধারণকে বন্যার প্রকোপ থেকে রক্ষা করা যায় না।

আর একটা ডিমাণ্ড হচ্ছে ৩৯ এ। এইখানে ডম্বুর জলবিদ্যুত প্রকল্প রূপায়ণে অস্বাভাবিক বিলম্ব। ত্রিপুরা সরকার অনেক ঢাকঢোল পেটান এবং বলেন ডম্বুর

প্রকল্প রূপায়ণ হলে পরে ত্রিপুরার কৃষির উন্নতি হবে এবং ত্রিপুরার সমস্ত সমস্যার সমাধান হয়ে যাবে। যেমন কৃষি তেমনি বেকার সমস্যা এবং গ্রামের যে বিদ্যুতের ব্যবস্থা এই বিদ্যুতের ব্যবস্থাও করা যাবে। এই রকম ঢাক ঢোল পেটান এবং ১৯৭১ সালে এই প্রকল্পটির কাজ শেষ করার কথা ছিল। কিন্তু ১৯৭১ সালের মধ্যে এই প্রকল্পটি রূপায়ণ করা কোনমতেই সম্ভব নয় এবং সেই কাজ এখনও চলছে। আমার মনে হয় আগামী কয়েক বছরের মধ্যে এই প্রকল্পটির রূপায়ণ করে ত্রিপুরাতে বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হবে না। এটা মানুষকে শুধু ডম্বুর প্রকল্পের নামে ধাপ্পা দেওয়ার চেষ্টা করা হচ্ছে। কাজেই এই ডম্বুর প্রকল্প রূপায়ণের কাজ যেভাবে চলছে সেটা আরও তাড়াতাড়ি করা উচিত ছিল। সেটা হয় নি। যেহেতু এখানে অতিরিক্ত ব্যয় বরাদ্দ করা হয়েছে ১,২১,০৪,০০০ টাকা এই টাকাগুলি যাতে ঠিক ঠিকভাবে খরচ হয়, এই ডুম্বুর প্রকল্পের রূপায়ন যাতে আরও সত্বর হয় এবং এই সম্পর্কে সরকার ব্যর্থ হয়েছে এবং এই দিক থেকে আমার বক্তব্য হল এই ডম্বুর প্রকল্প রূপায়ণ করতে গিয়ে সরকারের ব্যর্থতা একটা কলঙ্কজনক। কাজেই এই রূপায়ণ যাতে সত্বর হয় তার জন্য এই কাজ আরও তাড়াতাড়ি করা উচিত ছিল। এই বক্তব্য রেখেই আমি শেষ করছি।

**শ্রীবিদ্যাচরণ দেববর্ম্মা :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইখানে ডিমাণ্ড নাম্বার ২৬ এ কাটমোশান আনা ঠিক হয় নাই বলে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয় অনুমতি দিয়েছেন কাটমোশানটি সম্পর্কে খোয়াইর চেবরীতে ব্রীজ নির্ম্মাণে অস্বাভাবিক বিলম্ব। কারণ কাটমোশানটি হলো এই যে খোয়াই নদীর ব্রীজটা এটাও একটা ডমবুর পরিকল্পনার মতই দেখা যাচ্ছে। কাজেই তারি জন্য এত দেরী হচ্ছে। কারণ আমরা দেখি ভারতবর্ষের মধ্যে বিরাট বিরাট নদীগুলিতেও এক বৎসরের মধ্যে ব্রীজ হয়ে যায়। কিন্তু খোয়াই নদীটা যে কত বড় তারি জন্য এত বিলম্ব করতে হচ্ছে। এটা একটা দুঃখের বিষয়। কারণ খোয়াই নদীর উপর যদি ব্রীজটা না থাকে তাহলে বন্যা যখন হয় তখন খোয়াইর সাথে এইদিকে আগরতলা শহরের যোগাযোগ নষ্ট হয়ে যায়।

কিন্তু অন্য দিক দিয়ে যদি আমরা দেখি তাহলে দেখব যে নির্ব্বাচনের সময়ে মটর, জীপ ইত্যাদি গাড়ী পার করবার জন্য সেইসব জায়গাতে টেম্পরারী ব্রীজ তৈরী করা হয়, অথচ সেখানে পার্মেনেন্ট ব্রীজ তৈরী করে তার যে যোগাযোগের একটা স্থায়ী ব্যবস্থা করা দরকার আছে, সেদিকে সরকারের আদৌ কোন নজর নেই। আজকে যোগাযোগের কথা বাদ দিলেও খোয়াইর উত্তর দিক দিয়ে যে একটা বিরাট অঞ্চল আছে, সেটা পাকিস্তান বর্ডারের সংলগ্ন এবং যদি কোন এক সময়ে ডমবুর এর মত অবস্থা ঘটে এমন কি এই কিছুদিন আগেও সেখানে করঙ্গাচড়াতে একটা পাক-ভারত সংঘর্ষ হয়েছিল। কাজেই এইরকম যদি কিছু ঘটে তাহলে সেইসব অঞ্চলের জনসাধারণের দুর্গতির আর কোন সীমাই থাকবে না। কাজেই অতি সত্বর যাতে এই ব্রীজটা কমপ্লিট করা হয় সেদিকে সরকারের নজর দেওয়া একান্ত আবশ্যক বলে আমি মনে করছি। তাছাড়া খোয়াই হল একটা সাব-ডিভিশন্যাল শহর এবং শহরের যদি

উন্নতি করতে হয় এবং খোয়াইর সঙ্গে যদি আগরতলা বা অন্যান্য অঞ্চলের সঙ্গে যোগাযোগ রক্ষা করতে হয়, তাহলেও এই ব্রীজটির কাজ যাতে আর বিলম্বিত না হয় সেজন্য সরকারের চেষ্টা করা উচিত বলে আমি মনে করি।

এরপরে আমার আর একটি কাট মোশান আছে ডিমাণ্ড নাম্বার ২৭শের উপর। সেটা হল বেসরকারী কলেজগুলির জন্য বরাদ্দের অভাব। আমাদের ত্রিপুরা রাজ্যের মধ্যে যে সমস্ত বেসরকারী কলেজগুলি আছে, সেগুলিকে যদি আরও বেশী করে টাকা সাহায্য না দেওয়া হয় এবং সেজন্য যদি বাজেটে বেশী পরিমানে টাকা বরাদ্দ না রাখা হয় এবং এইসব কলেজগুলি যদি এমনি ভাবে অসুবিধার মধ্যে পড়ে থাকে তাহলে সেগুলির আদৌ কোন উন্নতিই হবেনা। আমাদের ত্রিপুরার যসব ছেলেমেয়েরা লেখাপড়া করছে তাদেরও তেমন কোন ভবিষ্যৎ আছে বলে আমি মনে করছি না। সেইসব কলেজগুলিতে ছাত্রছাত্রীদের বসবার তেমন কোন সুব্যবস্থা নেই এবং সেখানে অধ্যাপকদের জন্য কোন কোয়াটার নেই। কাজেই এইসব বেসরকারী কলেজগুলি যাতে তাদের সুযোগ সুবিধা করে নিতে পারে এবং সেখানে ছাত্র-ছাত্রীরা যাতে ঠিকমত লেখাপড়া করতে পারে সেজন্য আরও অধিক পরিমাণে এই বাজেটে অর্থ বরাদ্দের প্রয়োজন ছিল এবং সেজন্য আমি আমার এই কাটমোশান এখানে রেখেছি। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রী এস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে একটা কাট মোশান এসেছে ডিমাণ্ড নং ২৮'এর উপর—'আগরতলা সহরে রবীন্দ্র ভবন নির্মানে অস্বাভাবিক বিলম্ব।' ইট ইজ নট মেজর ওয়ার্কস, ইট ইজ মাইনর ওয়ার্কস। কাজেই এই কাট মোশান এখানে আসতে পারে না। কারণ তজ্জন্য অর্থাদি ব্যয় করা উচিত ছিল—৫,৬৩,৩৫০ টাকা তার মধ্যে ৩,৭৫,০০০ টাকা ব্যয় বরাদ্দ হয়ে গেছে এবং ওয়ার্ক ইন প্রগ্রেস। কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয় তাদের হয়তো সেটা জানা নেই কারণ হেডই যাদের ঠিক নেই, তারা কি করে যে কাট মোশান আনবে তা আমি চিন্তা করতে পারি না। এখানে একটা কাট মোশান রাখা হয়েছে—'খোয়াই-এর চেবরীতে ব্রীজ নির্মাণে অস্বাভাবিক বিলম্ব।' এই সম্পর্কে আমি বলব অতএব অস্বাভাবিক বিলম্ব যে কোথায় হল আমি তা চিন্তা করতে পারি না। তারপর বলা হয়েছে 'ডম্বুর জল বিদ্যুৎ প্রকল্প রূপায়নে অস্বাভাবিক বিলম্ব।' মোটেই অস্বাভাবিক বিলম্ব হয় নাই। কারণ আমাদের স্বাভাবিকভাবেই এই কাজ হচ্ছে। আমাদের যে একটা ডিফিকালটিজ ফেস করতে হচ্ছে সেটা হচ্ছে যে আমাদের চীফ ইঞ্জিনীয়ারিং অফিসার নেই। তার জন্য আমাদের কাজ যেগুলি মেজর ওয়ার্কস আছে সেইগুলি বিলম্বিত হবে অতএব সেই বিলম্ব টেকনিকেলিটিজ'এর দরুণ হয়ে থাকে। অতএব কখনও আমরা কাজে গাফিলতি করি না। এখানে বলা হয়েছে জনসাধারণকে ধাপ্পা দেওয়ার জন্য এটা করা হয়েছে। যারা অনবরত ধাপ্পা দেন, তারা ঐ রকম বলবেন। 'যাদৃশি ভাবনা যস্য, সিদ্ধির্ভবতি তাদৃশি।' যার যা ভাবনা সেই অনুসারে এবং চিন্তা যেভাবে করেন সেভাবেই কথা বলেন। যারা

ধাপ্পাবাজ তারা সকলকেই ধাপ্পাবাজ বলে মনে করেন। অতএব সেখানে কাজ চলছে, বিলম্ব হয় নাই, এ্যাকরডিং টু স্পেসিফিকেশান কাজ সম্প্রসারিত হচ্ছে। তারপর বলেছেন যে 'বেসকারী কলেজগুলির জন্য বরাদ্দের অভাব।' গভর্ণমেন্ট যে অনুমোদন দেন, সেই অনুসারে বেসরকারী কলেজগুলিতে অর্থাদি দেওয়া হয়, অতএব কিছু বলা দরকার তা না হলে পরে বাজি মাৎ করা যায় না। বাইরে গিয়ে বলা আমরা তো অনেক কিছু বলে এসেছি, অতএব সেইদিকে চিন্তা করতে বলব। গ্র্যান্ট এন এড রুল'এ যা আছে, তার থেকে কম দেওয়া হয়েছে কি না সেটা জেনে বললে পরে আমরা আনন্দিত হতাম। অতএব সেইদিক দিয়ে মাননীয় সদস্যকে চিন্তা করতে বলব।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে কাট মোশনের বিরোধিতা করতে গিয়ে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন হেড ঠিক নেই। মাথা কার ঠিক নেই, তা উনার বক্তব্য থেকেই বুঝা যায়। এখানে একটু আগে এই ডিমাণ্ডের উপর কাট মোশান হয় কি না সেই সম্পর্কে আলোচনা হয়েছে, সেখানে মাননীয় স্পীকার মহোদয়, আলোচনা করার অনুমতি দিয়াছেন এবং তারপর উনি এর উপর আবার বক্তৃতা দিচ্ছেন। কাজেই কার মাথা ঠিক নেই সেটা বুঝা যাচ্ছে। আর ধাপ্পা কে দেয় সেটা বুঝা যাবে যদি দেখা যায় যে এই যে ব্রীজগুলি বা ডম্বুর প্রজেক্ট যখন পরিকল্পনা নেওয়া হয়, তখন সেটা কোন সনে শেষ হওয়ার কথা ছিল সেটা দেখলে পরেই বুঝা যায় যে কারা ধাপ্পা দেয়। কাজেই উনি যে সমস্ত কথা বলেছেন, সেইগুলি অসত্য কথা বলছেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri S. L. Singh** :—Mr. Speaker, Sir, one of our member Shri Promode Rn. Dasgupta uttered that 'undemocratic attitude' of the Speaker. So I draw attention of the Speaker about this remark.

**Shri Bidya Ch. Deb Barma** :—বুঝলাম না স্যার।

**মিঃ স্পীকার** :—মাননীয় মুখ্য মন্ত্রী বলেছেন যে মাননীয় সদস্য প্রমোদ দাশগুপ্ত কিছুক্ষণ আগে স্পীকারের কাজের উপর মন্তব্য করেছেন এই বলে যে, 'আন-ডেমোক্রেটিক অ্যাটিচিউড অব দি স্পীকার।' এই কথার তিনি একসেপশান নিয়েছেন।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত** :—যদি বলে থাকে তাহলে প্রসিডিংসটা বের করুন। প্রসিডিংসটা আগে লেড হোক ইন দি হাউস। লে ডাউন করলে পরে আমরা দেখব যে এই কথা বলা হয়েছে কি না।

**শ্রীএস, এল, সিংহ** :—ইউ আর নট দি ম্যান টু লে ডাউন দি প্রসিডিংস ইন দি হাউস।

**শ্রীতড়িৎ মোহনদাশগুপ্ত**:—স্যার, আমাকে উনি অ্যাড্রেস করে বলেছেন যে আই অ্যাম নট দি ম্যান। কিন্তু আমি হাউসে দাঁড়িয়ে বলছি যে হাউসের মধ্যে প্রত্যেক মেম্বারের

রাইট আছে স্পীকারের দৃষ্টি আকর্ষণ করার। উনি যেমন তার প্রসিডিউর সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করেছেন আমিও আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমার দৃষ্টি আকর্ষণ করার অর্থ হল আমার সাজেশান দেওয়া যে প্রসিডিংস হাউসে লে করতে হবে। লে করার পর এই সম্বন্ধে বিচার বিবেচনা করতে হবে। লে করার পর আগে কে কি বলল তা বিবেচনা করার জন্য আমি মাননীয় স্পীকারকে বলব। এইজন্য বলব যে এটা যদি লে করা হয় এবং পরে যদি দেখা যায় যে সেটা প্রসিডিংসের মধ্যে আছে তাহলে নিশ্চয়ই সেটা হাউসের মধ্যে আলোচনা হবে এবং তারজন্য স্পীকার মহোদয়কে আমি বলছি যে প্রসিডিংসগুলি হাউসের মধ্যে লে করার ব্যবস্থা করা হোক। তাহলে আমাদের এভাবে অনুমানের উপর বলতে হবে না। এখন আগের চাইতে হাউসের কাজকর্ম বেড়েছে এবং প্রত্যেক মেম্বার যার যার রাইট সম্বন্ধে সজাগ রয়েছেন এবং সেজন্যই আমি বলব যে প্রসিডিংসটাকে সঙ্গে সঙ্গে বের করা হোক।

**শ্রী এস, এল, সিং :**—পয়েন্ট অব অর্ডার স্যার। উনার স্মৃতি এইরকম হতে পারে। কিন্তু আমাদের স্মৃতি লোপ পায় নাই। অতএব আমাদের স্মৃতির দিক দিয়ে বলব যে উনি বলেছিলেন এবং সেটাকে একস্‌পাঞ্জ করার কথা হয়েছে। অতএব আমি অনুরোধ করছি স্পীকার মহোদয় যে এটা এখনি হাউসের মধ্যে গ্রহণ করা হোক। উনার স্মৃতি বিলোপ হতে পারে। বাট হী ক্যান নট রিমার্ক অ্যাবাউট দি মেমরী অব আদার্স।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**—আমি ব্যক্তিগতভাবে কারোর স্মৃতির কথা, মাননীয় স্পীকার মহোদয়, বলি নাই। কিন্তু মাননীয় লীডার অব দি হাউস আমার স্মৃতিকে অ্যাস্পারশান করেছেন। আমি বলছি যদি প্রসিডিংসটা বের করা যায় তাহলে স্মৃতির উপর আর নির্ভর করতে হবে না। মানুষের স্মৃতির উপর নির্ভর না করে প্রসিডিংসের উপর বিশ্বাস করাটাই বেশী শ্রেয়ঃ। এটা প্রিন্সিপলের কথা বলছি। কারণ একটা কথা বিচার করতে হবে যে কথাটা এসেছে হাউসে এবং সেটা আলোচনা হয়েছে। কাজেই সেই জিনিষটা আজকে আমাদের যে এখানে প্রসিডিংস রাখা হচ্ছে তার মধ্যে কি রেকর্ড হয়েছে তার উপর জিনিষটা আসবে। আমার বক্তব্য হচ্ছে সেইখানে। যদি কারোর বিচার করতে হয় তাহলে আমি বলছি প্রসিডিংস হাউসে উপস্থিত করে সেটা পড়ে বিচার করা হয়। আমার সাবমিশনটা মাননীয় স্পীকারের কাছে এখানে। আমি কাউকে এসপারশান করছি না। আমি নিয়মের কথা বলেছি যে, যে জিনিষটা আছে প্রসিডিংস থেকে সেটা বেছে নিয়ে তা করতে হবে। এইখানে স্পীকারের ডিসিশনটা কি হওয়া বাঞ্ছনীয় তার দিকে আমি দৃষ্টি আকর্ষণ করছি। সেটা আমার সাজেশান।

**এস, এল, সিং :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে স্মৃতির উপর নির্ভর করা হচ্ছে না। বাস্তবের উপর নির্ভর করে করা হচ্ছে। উনি সেটাকে স্মৃতি বলতে পারেন। বাস্তবে যা হয়েছে সেই বাস্তবের ঘটনাকেই এখানে উত্থাপিত করা হয়েছে। স্মৃতির উপর নির্ভর করে করা হয় নি।

**মিঃ স্পীকার** :—মাননীয় মন্ত্রী মহোদয়, আমি এই বিষয়ে আমার রুলিং আগামীকাল দেব।

**Now the discussion on demands and cut motions is over. Now there are two cut motions on Demand for Grant No. 26. The first one is raised by Shri Abhiram Deb Barma to discuss on আগরতলা শহরে রবীন্দ্র ভবন নির্মাণে অস্বাভাবিক বিলম্ব। I am now putting the cut montion to vote.**

**( The cut motion was put and lost by voice vote. )**

The second cut motion is moved by Shri Bidya Ch. Deb Barma, to discuss on—খোয়াই এর চেবরীতে ব্রীজ নির্মাণে অস্বাভাবিক বিলম্ব।

I am putting the cut motion to vote.

( The cut motion was put and lost by voice vote )

Now I am putting the Demand for Grant No. 26 that a further sum not execeeding Rs. 66,000 be granted to defray the additional charges which will come in course of payment during the period form 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 26—Public Works.

( The demand was put and passed by voice vote ).

There is one cut motion, moved by Shri Bidya Ch. Deb Barma on the Demand for Grant No. 27 to discuss on—'বেসরকারী কলেজগুলির জন্য বরাদ্দের অভাব।'

I am now putting the cut motion to vote.

( The cut motion was put and lost by voice vote ).

**Mr. Speaker**—I am now putting the Demand for Grant No. 27 moved by Hon'ble Finance Minister that a further sum not exceeding Rs. 12,55,700 be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 27—Capital Outlay on Public Works.

( The demand was put and passed by voice vote ).

**Mr. Speaker** :—There is one cut motion raised by Shri Abhiram Deb Barma on the Demand for Grant No. 24 to discuss on—ত্রিপুরার শহরগুলিতে বন্যা নিরোধ প্রকল্প রূপায়ণে অস্বাভাবিক বিলম্ব। I am now putting the cut motion to vote.

**( The cut motion was put and lost by voice vove ).**

**Mr. Speaker** :—**Now I am putting to vote the Demand for Grant No. 24 moved by the Hon'ble Finance Minister that a further sum not exceeding Rs. 22,000 be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 24—Irrigation, Navigation, Embankment and Drainage Works ( Non-Commercial ).**

( The demand was put and passed by voice vote ).

**Mr. Speaker** :—There is one cut motion on the Demaud for Grant No. 25. So, I am putting to vote the motion moved by the Hon'ble Finance Minister that a further sum not exceeding Rs. 6,62,000/-be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 25—Electricity Schemes.

( The demand was put and passed by voice vote).

**Mr. Speaker** :—There is one cut motion on the demand for grant No. 39 raised by Shri Abhiram Deb Barma to discuss on—ডম্বুর জলবিদ্যুৎ প্রকল্প রূপায়ণে অস্বাভাবিক বিলম্ব।' I am putting the cut motion to vote.

( The cut motion was put and lost by voice vote ).

**Mr. Speaker** :—Now, I am putting to vote the motion moved by the Hon'ble Finance Minister that a further sum not exeeediug Rs. 1,21,04,000/- be granted to defray the additional charges which will come in course of payment during the period from 1st April, 1970 to 31st March, 1971 in respect of Demand No. 30—Capital Outlay on Electricity Schemes.

( The demand was put and passed by voice vote ).

**Mr. Speaker** :—The House stands adjourned till 11 A. M. on Wednesday, the 24th March, 1971-

## Papers laid on the Table

### UN-STARRED QUESTION NO. 74 By

Shri Aghore Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Medical Department be please to state :—

প্রশ্ন

১। বিশালগড় ব্লক এলাকায় মোট কতটি রিংওয়েল এবং টিউবওয়েল অকেজো অবস্থায় আছে, গ্রাম কিংবা স্থানের নাম সহ।

২। ঐ সমস্ত অকেজো রিংওয়েল এবং টিউবওয়েলগুলি পুনরায় সংস্কার কিংবা মেরামত করার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা।

৩। গত আর্থিক বৎসরে তাহার মধ্যে কতটি সংস্কার কিংবা মেরামত করা হয়েছে, এবং কত টাকা ব্যয় হইয়াছে ( জায়গার নাম )

উত্তর

প্রয়োজনীয় তথ্য সংগ্রহ সাপেক্ষ।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE GOVERNMENT OF UNION TERRITORIES ACT : 1963.

**The 24th March, 1971.**

The House met in the Assembly Chamber, Agartala at 11 A. M. on Wednesday the 24th March, 1971.

## PRESENT

Shri Manindra Lal Bhowmick, Speaker, in the Chair, the Chief Minister, three Ministers, The Deputy Speaker, The Deputy Minister and 23 members.

## QUESTIONS.

**Mr. Speaker :**—To-day in the List of business are the following questions to be answered by the Ministers concerned. Short Notice Question. Shri Sunil Ch. Dutta.

**Shri Sunil Ch. Dutta**—Question No. 218.

**Shri Krishnadas Bhattacharjee** :—Question No. 218.

প্রশ্ন

ক) ইহা কি সত্য যে, পুলিশ বিভাগের কনেষ্টবল ও চৌকিদারেরা washing allowance পান না :

খ) এই washing allowance ত্রিপুরা সরকারের অন্যান্য কোন কোন বিভাগের কোন কোন কর্ম্মচারীরা পান ?

উত্তর

ক) হ্যাঁ, পুলিশ বিভাগের কনেষ্টবল ও চৌকিদারেরা ( পুলিশ আইনের অধীন ) Washing allowance পান না ।

খ) ত্রিপুরা সরকারের যে সমস্ত ৪র্থ শ্রেণী কর্ম্মচারী সরকারী ব্যয়ে পোষাক পান তাহারা ঐ washing allowance মাথা পিছু ২৲ (দুই) টাকা হারে পাইয়া থাকেন । staff car ড্রাইভারেরাও এই allowance মাথা পিছু ১·৫০ পয়সা হারে পাইয়া থাকেন।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—কনেষ্টবলদের এই ওয়াশিং এ্যালাউয়েন্স দিতে আইনগত কোন বাধার কারণ আছে কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—পুলিশ আইনে এই ওয়াশিং এ্যালাউয়েন্স দেওয়ার কোন প্রভিশন নেই এবং ওয়েষ্ট বেঙ্গল পুলিশ আইনেও ওয়াশিং এ্যালাউয়েন্সের প্রভিশন নেই ।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাস** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি চৌকিদার কোন শ্রেণীতে পরে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—কনটিঞ্জেন্ট শ্রেণীতে পরে।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—এদের ওয়াশিং এ্যালাউয়েন্স দেওয়ার যৌক্তিকতা ত্রিপুরা সরকার স্বীকার করেন কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—যেহেতু পুলিশ আইনে নাই, ওয়েষ্ট বেঙ্গলেও দেওয়া হয় না, সেহেতু আমাদের এখানে দেওয়া হয় না।

**শ্রীসুরেশ চৌধ্‌রী** :—পশ্চিম বাংলায় পুলিশ কর্ম্মচারী যে সমস্ত সুযোগ সুবিধা পায়, ত্রিপুরাতে পায় কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—আই ওয়ান্ট নোটিশ।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—ওয়াশিং এ্যালাউয়েন্স এটা বেতন নয়, ত্রিপুরা সরকারের অন্যান্য বিভাগে যে জায়গায় ওয়াশিং এ্যালাউয়েন্স দেওয়ার রীতি আছে, যে জায়গায় এই সমস্ত কনষ্টেবলদেরও পোষাক পরিচ্ছদ ধোপ দোরস্ত রাখতে হয়, না রাখলে তাদের প্রতি শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়, এদিকে চিন্তা করে তাদের ওয়াশিং এ্যালাউয়েন্স দেওয়ার কথা সরকার চিন্তা করেন কি না ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—ভাল করে একজামিন না করে এখানে বলা সম্ভব হবেনা।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ** :—তাদেরকে এই এ্যালাউয়েন্স দেওয়া প্রয়োজন মনে করেন কি না ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—আমি আগেই বলেছি যে ভাল করে একজামিন না করে বলা সম্ভব হবেনা। কারণ এমনও হতে পারে যে তাদের পে স্কেল বেশী দেওয়া হয়েছে, সেইজন্যই ওয়াশিং এ্যালাউয়েন্স দেওয়া হয় না। ভাল করে স্ক্রুটিনি না করে বলা সম্ভব নয়।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ** :—ইন প্রিন্সীপাল এটা দেওয়া প্রয়োজন মনে করেন কি না ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—ইন প্রিন্সীপাল ওয়াশিং এ্যালাউয়েন্স পাওয়া উচিত। তবে ওয়াশিং এ্যালাউয়েন্স এবং নানারকম বেনিফিট ধরেই হয়তো তাদের পে-স্কেল ফিক্স করা হয়েছে। কাজেই পরীক্ষা না করে দেওয়ার প্রয়োজনীয়তা আছে কি না বলা মুস্কিল। যে সমস্ত বেনিফিট তাদের পাওয়া উচিত, সেইগুলি বাদ দিয়ে তাদের পে-স্কেল যদি ফিক্স হয়ে থাকে ওয়েষ্ট বেঙ্গলে এবং এখানে, তাহলে পাওয়ার প্রয়োজনীয়তা আছে।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় উত্তর দিতে গিয়ে বলেছেন যে প্রিন্সীপালী একসেপট করেন, তাই যদি হয়ে থাকে তাহলে তাদের এই যে ওয়াশিং এ্যালাউ-য়েন্স দেওয়ার বিষয়টি সরকার বিবেচনা করবেন কিনা এবং করে পশ্চিমবঙ্গের হারের

